তামাশাটি জননী তখনকার মতো উপভোগ করেন বটে, কিন্তু মনে তাঁহার কি জানি কেন একটা দুর্ভাবনা জাগে। শশী তাঁহার আর পাঁচটা ছেলের মতো নয়, পূজাপাঠ জপ নিয়াই এ বয়সে বিভোর হইয়া আছে। ভয় হয়, শেষটায় সত্যি সত্যিই ঘর ছাড়িয়া সে সন্ন্যাসী না হয়। স্বামীকে জানাইলেন তাঁহার দুশ্চিন্তার কথা, তারপর কহিলেন, "এ ছেলেকে ঘরে ধরে রাখা কিন্তু দায় হবে। তাড়াতাড়ি এর বিয়ে দাও, সংসারের দায়িত্ব ঘাড়ে পড়লে যদিবা কিছুটা বদলায়।"

পত্নী বিশ্বেশ্বরীর কথা রামজীবনের মনঃপূত হইল, বড়ভাই-এর অনুমতি নিয়া পুত্রের বিবাহ সম্বন্ধ তিনি করিয়া ফেলিলেন।

গার্হস্থ্য জীবন গ্রহণ করিয়া সংসারের জালে আবদ্ধ হইবেন, একথা শশিভূষণ কখনো কিন্তু স্বপ্নেও ভাবেন নাই। বরং সর্বত্যাগী সন্ন্যাসী হইয়া ঈশ্বর লাভের জন্য তপস্যা করিবেন, ইহা ছিল মনের গোপন আকাঙ্ক্ষা। কিন্তু পিতা ও মাতার আদেশকে তিনি জ্ঞান করেন দেবতার আদেশ রূপে, তাই সেদিন কোনো প্রতিবাদ করা তাঁহার পক্ষে সম্ভব হয় নাই।

এক শুভ লগ্নে বিবাহ সম্পন্ন হইয়া গেল। শশিভূষণের বয়স তখন তের, আর পত্নী হরিদাসীর নয়।

যৌবনে উপনীত হওয়ার পর শশিভূষণের শাস্ত্রজ্ঞানের পিপাসা ও সাধননিষ্ঠা আরো তীব্র হইয়া উঠে। বেদ আগম স্মৃতি পুরাণের বহু গ্রন্থ পাঠ করিয়া ফেলেন, পাঠ করাই শুধু নয়, এই সব গ্রন্থের দুরূহ তত্ত্ব অবলীলায় তাঁহার আয়ত্তে আসিয়া যায়। এই সদ্‌গুরু শিবরামস্বামীর প্রদত্ত সাধনও তাঁহার জীবনে আনিয়া দেয় মূল্যবান অধ্যাত্ম সম্পদ। গুরু মহারাজের প্রধান শিষ্য চিদ্‌ঘনানন্দ-স্বামী মাঝে মাঝে এ অঞ্চলে আগমন করেন। তাঁহার শিক্ষাধীনে থাকিয়াও দিনের পর দিন শশিভূষণের সাধন প্রস্তুতি পূর্ণাঙ্গ হইয়া উঠিতে থাকে।

পিতার আয় অতি নগণ্য, শশিভূষণ নিজে তখনও কোনো অর্থকরী বৃত্তি গ্রহণ করেন নাই। অথচ সংসারে অনটন সর্বদা লাগিয়াই আছে। এসময়ে কিছু উপার্জন অবশ্যই করা দরকার। ভাবিলেন, কবিরাজী চিকিৎসা শিখিলে মন্দ কি?

সঙ্গে সঙ্গে মনে পড়িল পুরাতন দিনের এক দুঃখময় স্মৃতি। শশিভূষণ তখন মারাত্মক উদরাময় রোগে ভুগিতেছেন, কবিরাজী চিকিৎসা চলিতেছে, কিন্তু রোগ কিছুতেই সারিতেছে না। ঘরে টাকাকড়ির অভাব, চিকিৎসককে কিছুদিন ঔষধের দাম দেওয়া যায় নাই। তিনি বাঁকিয়া বসিলেন, টাকা না পাইলে ঔষধপত্র আর দিতে পারিবেন না।

শশিভূষণ মিনতি করিয়া, সজল চক্ষে কহিলেন, "কবরেজমশাই আপনি দয়া ক'রে আমার রোগ দূর করুন, আমায় বাঁচিয়ে তুলুন। যে টাকা আপনার পাওনা থাকবে তা গণ্য হবে আমার নিজের ঋণ বলে। আমার উপার্জন শুরু হলে এই ঋণ আমি অবশ্যই শোধ ক'রে দেবো।"

কবিরাজের হৃদয় গলিল না, ঔষধ দেওয়া তিনি বন্ধ করিলেন। তারপর নানা গ্রাম্য টোট্‌কা ঔষধ ব্যবহার করিয়া, দীর্ঘদিন ভুগিয়া, শশিভূষণ ঐ দুরন্ত রোগের হাত হইতে নিস্কৃতি পান।

তখন তিনি ভাবিতে বসেন, 'চিকিৎসকের মনোভঙ্গী যদি এরূপ হয় তবে তো দরিদ্র

সাধারণের কষ্টের অবধি নেই। দুবেলা যাদের অন্ন জোটে না, ঔষধের দাম ও চিকিৎসকের পাওনা টাকা কি ক'রে তারা মেটাবে? না—আমায় তবে আয়ুর্বেদ শাস্ত্র পড়তেই হবে। চিকিৎসা-বৃত্তি আমি গ্রহণ করবো, সাধ্যমতো দূর করবো দরিদ্র জনগণের কষ্ট।'

এবার স্থির করিলেন, আগেকার ইচ্ছাটিকেই বাস্তবে রূপ তিনি দিবেন, কবিরাজী শাস্ত্রে পারঙ্গম হইয়া চিকিৎসা শুরু করিবেন, ইহার দ্বারা সংসারের ব্যয় নির্বাহ এবং জনকল্যাণ দুই-ই সাধিত হইবে।

অলৌকিক মেধা ও প্রতিভার অধিকারী ছিলেন শশিভূষণ। তাই অল্পদিনের মধ্যেই প্রাচীন আয়ুর্বেদ শাস্ত্রে তিনি ব্যুৎপন্ন হইয়া উঠেলেন। এই সঙ্গে অথর্ব বেদের রোগনাশক মন্ত্র ও দ্রব্যগুণ সম্পর্কিত জ্ঞানও তিনি আয়ত্ত করিয়া ফেলিলেন।

বিদ্যাবত্তা ও প্রয়োগ নৈপুণ্য তাঁহার অসামান্য। তাই চিকিৎসক হিসাবে সুনাম অর্জন করিতে বেশী দেরি হয় নাই।

জটিল রোগে আক্রান্ত যে সব রোগীকে অভিজ্ঞ ডাক্তারেরা পরিত্যাগ করিতেন, তাহাদের অনেকেই শশিভূষণের চিকিৎসায় রোগমুক্ত হইতে থাকে। ফলে অল্পদিনের মধ্যে তাঁহার খ্যাতি প্রতিপত্তি ছড়াইয়া পড়ে।

চিকিৎসাকে বৃত্তি হিসাবে গ্রহণ করিলেও শাস্ত্রপাঠ ও সাধন-ভজনেই দিনরাতের বেশী সময় তিনি ব্যয় করিতেন। এক একদিন দেখা যাইত গভীর ধ্যানে নিমগ্ন হইয়া প্রায় সারা রাত অতিবাহিত করিয়াছেন। দক্ষিণেশ্বর গ্রামে ঠাকুর রামকৃষ্ণের অভ্যুদয় তখন সবে শুরু হইয়াছে। তাঁহার অমৃতময়ী কথা শোনার জন্য, সাধন নির্দেশ নিবার জন্য, জড়ো হইতেছে কৌতূহলী দর্শক ও মুমুক্ষু ভক্তের দল। নবীন সাধক শশিভূষণও মাঝে মাঝে ঠাকুরকে দর্শন করিতে যাইতেন, আপ্তকাম মহাসাধকের মুখে ঈশ্বরীয় কথা শুনিয়া হইতেন কৃতকৃতার্থ।

বৃহৎ সংসারের দায়িত্ব দিন দিন বাড়িতেছে, অথচ আয় অতিশয় সীমিত। কারণ যে সব রোগীরা শশিভূষণের কাছে চিকিৎসার জন্য আসে তাহাদের অধিকাংশই দারিদ্র্যক্লিষ্ট - অন্ন বস্ত্রেরই সংস্থান নাই, চিকিৎসার ব্যয় কি করিয়া বহন করিবে? ইহার উপর আছে শশিভূষণের নানা গোপন দান। ফলে পরিবারে অভাব অনটন লাগিয়াই আছে।

অপর দিকে কঠোর সংকল্প নিয়া শশিভূষণ সাধনভজন চালাইয়া যাইতেছেন, কিন্তু আশানুরূপ আধ্যাত্মিক উপলব্ধি ও অতীন্দ্রিয় দর্শনাদি তো তাঁহার হইতেছে না। নৈরাশ্যে এক একদিন মুহ্যমান হইয়া পড়েন। সেদিন তাই ঠাকুর রামকৃষ্ণের কাছে ছুটিয়া আসেন।

ঠাকুর তখন ভবতারিণীর মন্দিরে। শশিভূষণ ধীর পদে অগ্রসর হইয়া সিঁড়ির নিচে অপেক্ষায় রহিলেন, নামিয়া আসার সময় ঠাকুরকে ধরিবেন। আজ তাঁহার হৃদয়ের আগুন ঠাকুরকে নির্বাপিত করিতেই হইবে।

মন্দির হইতে অবতরণের সময় ঠাকুর তাঁহাকে লক্ষ্য করিলেন, কহিলেন, "কে গো, আমাদের পণ্ডিত না?" শিবরামানন্দের দেওয়া ঐ উপনামটি ঠাকুরও ব্যবহার করিতেন।

যুক্তকরে শশিভূষণ উত্তর দেন, "আজ্ঞে হাঁ, আমিই বটে। আপনার কাছে নিভৃতে আমার কিছু বলার আছে।"

"তা, কি বলবে বল।"

"দেখুন, প্রাণের জ্বালা কিছুতেই নিবৃত্ত হচ্ছে না। আপনার কৃপা স্পর্শ চাই। পবিত্র চরণখানি আমার বুকে একবার রাখুন, তাহলে যদি শান্তি পাই।"

"পণ্ডিত, জ্বালায় জ্বলছো, এতো ভালো কথা। এর পরেই তো আসে ভগবানের সাক্ষাৎ দর্শন, আসে পরম শান্তি, পরম অমৃত।"

ঠাকুর রামকৃষ্ণের চরণখানি কিছুক্ষণ বক্ষে ধারণ করিয়া শশিভূষণ দিব্য আনন্দে বিভোর হইয়া পড়িলেন।

স্নেহস্নিগ্ধ স্বরে ঠাকুর কহিলেন, "পণ্ডিত, স্থির হও। এবার উঠে বসো। আমি ওপারে, তোমাদের বালীতেই যাচ্ছি বাবা-কল্যাণেশ্বর শিব দর্শন করতে। ভক্তেরাও সঙ্গে যাচ্ছে। তুমিও যাবে চল।"

শশিভূষণ সোৎসাহে রাজী হইলেন। শিব দর্শন উপলক্ষ করিয়া ঠাকুর রামকৃষ্ণের পূত সঙ্গে কয়েক ঘণ্টা পরম আনন্দে কাটিয়া গেল। ঠাকুরের ভাগবতী কথা শুনিয়া ও ধ্যানতন্ময় দিব্যোজ্জ্বল মূর্তি দেখিয়া শশিভূষণের যেন আর আশা মিটে না।

মন্দিরের দর্শনাদি সমাপ্ত হইলে ঠাকুর নিজে যাচিয়া শশিভূষণের বালীস্থিত ভবনে পদার্পণ করিলেন। আনন্দরঙ্গে সেই অঞ্চলের সবাইকে মাতাইয়া ঠাকুর যখন ফিরিয়া চলিলেন তখন শশিভূষণের হৃদয়ের জ্বালা জুড়াইয়াছে, দেহমনপ্রাণ ভরিয়া উঠিয়াছে দিব্য আনন্দের রসধারায়।

বিদায় নিবার সময় ঠাকুর রামকৃষ্ণ কহিলেন, "পণ্ডিত, তুমি ব্রাহ্মণ সদ্‌বংশীয়। চিকিৎসা বৃত্তি থেকে টাকা রোজগার করছো—ও টাকা ভালো নয়। এ বৃত্তি ছেড়ে দাও।"

ক্ষণপরেই ঠাকুর আবার মন্তব্য করেন, "তাই তো এত বড় সংসারের দায়িত্ব রয়েছে। চিকিৎসার আয় না থাকলে চলবেই বা কেমন ক'রে? আচ্ছা, তুমি চিকিৎসা ক'রে টাকা নেবে কিন্তু সংসার চালানোর জন্য ঠিক যতটুকু দরকার তাই নেবে।"

শ্রীরামকৃষ্ণের এই নির্দেশ শশিভূষণ সেদিন শিরোধার্য করিয়া নেন। অতঃপর নিজের দক্ষতায় বহু দুশ্চিকিৎস্য রোগ তিনি নিরাময় করিয়াছেন বটে, কিন্তু আয় বৃদ্ধি কোনোদিন করেন নাই। ফলে সংসারে দারিদ্র্যের কষ্ট রহিয়াই গেল।

ঈশ্বর-দত্ত প্রতিভা ও মনীষা নিয়া শশিভূষণ জন্মিয়াছিলেন, সেই সঙ্গে প্রথম জীবনে নানাবিধ জ্ঞানবিজ্ঞান অধিগত করার স্পৃহাও ছিল প্রচুর। তাই শুধু সংস্কৃতে লিখিত প্রাচীন গ্রন্থ অধ্যয়নেই তাঁহার তৃপ্তি হয় নাই। অল্প সময়ের মধ্যে ইংরেজীতে ব্যুৎপন্ন হইয়া আধুনিক জ্ঞানবিজ্ঞানের প্রধান গ্রন্থগুলিও তিনি আয়ত্ত করিয়া ফেলেন।

কিন্তু শশিভূষণের জীবনের মূল লক্ষ্য ভারতীয় ঋষিদের রচিত শাস্ত্রগ্রন্থের মর্ম উদ্‌ঘাটন করা, ঋষিদের জ্ঞানবিজ্ঞানের তত্ত্ব ও পন্থা অনুসরণ করিয়া ঋদ্ধি ও সিদ্ধি করায়ত্ত করা। তাই বেদ বেদান্ত, আগম, স্মৃতি, পুরাণ, জ্যোতির্বিদ্যা, আয়ুর্বেদ ও সঙ্গীতশাস্ত্র প্রভৃতি কোনো কিছুর অধ্যয়নই তিনি বাকী রাখেন নাই।

আয়ুর্বেদীয় চিকিৎসা করিতে গিয়া শশিভূষণ শুধু চরক সুশ্রুত প্রভৃতি বিজ্ঞানী-

দের পন্থা যেমন অনুসরণ করিতেন, তেমনি করিতেন অথর্ব বেদের মন্ত্র ও ঔষধি প্রয়োগ। কোনো কোনো ক্ষেত্রে মন্ত্রশক্তির উপরই তিনি নির্ভর করিতেন বেশী।

শশিভূষণ তখন বরানগরে বাস করিতেছেন। এক ভদ্রলোক কয়েক বৎসর যাবৎ দুরারোগ্য বাতরোগে আক্রান্ত হইয়া আছেন, কলিকাতার প্রবীণ চিকিৎসকদের সব কিছু চেষ্টা বিফল হইয়াছে এবং রোগীর আত্মীয়-স্বজনেরা তাঁহার প্রাণের আশা প্রায় ছাড়িয়া দিয়াছেন। এমন সময় ঐ রোগীটি শশিভূষণের শরণ নেয়। আর্তস্বরে জানায়, "মরতে হয় তো আপনার চিকিৎসাধীনে থেকেই মরবো। শেষ চেষ্টা হিসেবে যা কিছু করবার আপনি তা করুন।"

দ্রব্যগুণের সব পরীক্ষাই এ যাবৎ এই রোগীর উপর করা হইয়াছে। ডাক্তার ও কবিরাজেরা সাধ্যমতো সব কিছু করার পর হার মানিয়াছেন। এবার শশিভূষণ এই দুশ্চিকিৎস্য রোগের জন্য ব্যবস্থা করিলেন ঋষিদের উদ্ভাবিত মন্ত্রের প্রয়োগ। "শুধু বৈদিক মন্ত্রের অচিন্ত্য শক্তির আশ্রয় লইয়া তিনি এই রোগীর অসহ্য যন্ত্রণা অল্প-কালের মধ্যেই পূর্ণভাবে শান্ত করিতে সমর্থ হইয়াছিলেন। সাধারণত তিনি ঋগ্বেদ অথবা অথর্ববেদের মন্ত্র প্রয়োগ করিতেন। বৈদিক মন্ত্রের উপর তাঁহার এই-রূপ আধিপত্য ছিল যে তিনি যথাবিধ মন্ত্র উচ্চারণ দ্বারাই অল্পক্ষণের মধ্যে রোগের যন্ত্রণা ও উপসর্গের জটিলতা দূর করিতে সমর্থ হইতেন। এই ভদ্রলোকটির বেলায়ও তিনি সেইরূপ করিয়াছিলেন।

"ভদ্রলোকটিকে সম্মুখে বসাইয়া তাঁহার মস্তক হইতে পদাঙ্গুষ্ঠ পর্যন্ত নিজের দক্ষিণ হস্তের অঙ্গুলির অগ্রভাগ দ্বারা সঞ্চালন করিতে করিতে বিধি অনুসারে তিনি বেদমন্ত্র উচ্চারণ করিয়াছিলেন। এই উচ্চারণ ও সঞ্চালন ক্রিয়া কয়েকবার অনুষ্ঠিত হইলে রোগীর অসহ্য বেদনা আশ্চর্যরূপে শান্ত হইয়া যায়, তাঁহার দেহের মধ্যে এক-প্রকার স্নিগ্ধ শান্তিময় ভাব অনুভূত হয়। সুদীর্ঘকাল স্থায়ী এই দেহের যন্ত্রণা নিবৃত্ত হইতে পাঁচ মিনিটের অধিক সময় লাগে নাই। ইহার পর বেদনার আর পুনরাবৃত্তি হয় নাই এবং কয়েকদিন পর্যন্ত ঐ ক্রিয়ার অনুষ্ঠানে রোগীর মুখ্য রোগও নির্মূল-ভাবে অপগত হয়[১]।"

এই রোগীটি উত্তরবঙ্গের সুপ্রসিদ্ধ পণ্ডিত যাদবেশ্বর তর্করত্নের বন্ধু ছিলেন। তর্করত্নমহাশয় রোগীর নিজ মুখ হইতে শশিভূষণের এই মন্ত্রচিকিৎসার কথা শুনিতে পান এবং এই তথ্যটি ডঃ গোপীনাথ কবিরাজের কাছে প্রকাশ করেন।

গুরু মহারাজ শিবরামানন্দ স্বামীর কৃপায় ও জন্মান্তরের অর্জিত পুণ্যবলে শশিভূষণ অনেক সময় সূক্ষ্মলোকচারী মহাত্মা ও দেবদেবীদের দর্শন পাইতেন, শাস্ত্র-তত্ত্বের বহু দুরূহ বিষয় ইঁহাদের কৃপায় জানিতে সমর্থ হইতেন।

এক সময়ে তিনি ঋষি পাণিনির মহাভাষ্য (পতঞ্জলি-কৃত) অধ্যয়ন করার জন্য ব্যাকুল হইয়া পড়েন। বাংলায় তখন পাণিনির চর্চা তেমন হইত না এবং উপযুক্ত শিক্ষাদাতারও অভাব ছিল। কলিকাতা সংস্কৃত কলেজের অধ্যাপক, দাক্ষিণাত্য পণ্ডিত গোবিন্দশাস্ত্রী ভরদ্বাজের তখন খুব নামডাক। বিশেষ করিয়া পাণিনির অধ্যাপনায়

১ সাধুদর্শন ও সৎপ্রসঙ্গ ডঃ গোপীনাথ কবিরাজ

তাঁহার কৃতিত্ব অসাধারণ। ভাবিয়া চিন্তায়া শশিভূষণ তাঁহারই কাছে গিয়া উপস্থিত। প্রণাম নিবেদনের পর যুক্তকরে বলেন, "আমার একান্ত অভিলাষ, আপনার মতো মহাপণ্ডিতের কাছে পাণিনি পাঠ করি। আপনি আমায় কৃপা করুন।"

শাস্ত্রী মহোদয় তখন তাঁহার ছাত্রদের নিয়া তত্ত্ব আলোচনা করিতেছেন। কহিলেন, "এখানে যাদের দেখছো এরা সবাই সংস্কৃত কলেজের ছাত্র। আমি তো বাইরের কোনো ছাত্রের অধ্যাপনা করিনে। সে ইচ্ছাও নেই, সময়ও নেই।"

শশিভূষণ কিছুতেই ছাড়িবেন না, বার বার মিনতি করিতে থাকেন, "আমায় পাণিনির মহাভাষ্যের পাঠ আপনাকে দিতেই হবে, একান্তভাবে আমি আপনার শরণ নিচ্ছি।"

শাস্ত্রীজী তাঁহার সঙ্কল্পে অটল। শশিভূষণকে বার বার মিনতি করিতে শুনিয়া তিনি ক্রুদ্ধ হইয়া উঠেন। কটূক্তি করিয়া তাঁহাকে বিদায় দেন।

এই রূঢ় প্রত্যাখ্যান শশিভূষণের হৃদয়ে বড় বাজিল। ঘরে ফিরিয়া আসিয়া তিনি অন্নজল ত্যাগ করেন, তীব্র মনোকষ্ট নিয়া বার বার ভাবিতে থাকেন নিজের ব্যর্থতার কথা। সঙ্গে সঙ্গে অন্তস্তল হইতে উদ্‌গত হয় আকুল প্রার্থনা, "হে প্রভু, হে দেবাদিদেব, তুমি তো জান, নিজ স্বার্থের জন্য আমি এমন ব্যাকুল হই নি, ঋষিশাস্ত্র অধ্যয়নের চাবিকাঠিই আমি হাতড়ে বেড়াচ্ছি, যাতে ত্রিতাপ তাপিত মানুষের কল্যাণ হয় তা-ই তো আমি সারা অন্তর দিয়ে চেয়েছি। প্রভু, এবার থেকে আর আমি মানুষের দ্বারে জ্ঞানার্জনের জন্য ভিক্ষা করতে যাবো না, থাকবো একান্তভাবে তোমারই সাক্ষাৎ কৃপার ওপর নির্ভর ক'রে।"

সারা দিনরাত অনাহারে কাটিয়া যায়। গভীর রাতে পূজার ঘরে বসিয়া শশিভূষণ জপে নিবিষ্ট রহিয়াছেন, এমন সময়ে চাহিয়া দেখেন ক্ষুদ্র কক্ষটি আলোকময় হইয়া উঠিয়াছে, আর অদূরে দাঁড়াইয়া আছেন জটাজুটমণ্ডিত এক ঋষিকল্প মহাপুরুষ।

ঘরের দ্বার বন্ধ করিয়াই তো শশিভূষণ পূজায় বসিয়াছিলেন, তবে কি করিয়া এই বৃদ্ধ তাপস ভিতরে ঢুকিলেন? বিস্মিত হইয়া একথা ভাবিতেছেন, এমন সময়ে স্নেহপূর্ণ স্বরে মহাপুরুষ কহিলেন, "বৎস, তুমি এত মনঃক্ষুণ্ণ হয়েছ কেন? সারাদিন অন্নজলই বা গ্রহণ করো নি কেন? শরীরকে কেন শুধু কষ্ট দিচ্ছ? শাস্ত্রী তোমার জ্ঞান-পিপাসা নিবৃত্ত করে নি, এজন্যই কি তুমি এমন মর্মাহত? প্রকৃত জিজ্ঞাসু, তপস্যাপরায়ণ ও একনিষ্ঠ সাধকেরা ভগবানের কাছ থেকেই তো জ্ঞান আহরণ করে। তুমি হতাশ হয়ো না, আমিই তোমায় শিক্ষা দেবো ব্যাকরণ ভাষ্যের রহস্য। আমি যে গ্রন্থ রচনা করেছি, তা শিক্ষা দেবার সামর্থ্য কি আমার নেই?"

শশিভূষণ উপলব্ধি করিলেন, আবির্ভূত মহাত্মাটি হইতেছেন স্বয়ং পতঞ্জলি দেব, কৃতাঞ্জলিপুটে তাঁহাকে তিনি প্রণাম নিবেদন করিলেন।

আর কালবিলম্ব না করিয়া আগন্তুক ঋষিবর শশিভূষণের কাছে পাণিনি মহাভাষ্যের ব্যাখ্যান শুরু করিলেন। অল্প সময়ের মধ্যে সকল কিছু তত্ত্ব সকল কিছু রহস্য তিনি বুঝাইয়া দিলেন। শশিভূষণের মনের সংশয় এবার ঘুচিয়া গেল। দিব্য আনন্দে তিনি আপ্লুত হইলেন।

ঋষির আবির্ভাব ও অন্তর্ধানের মধ্যে ব্যবধান বেশী ছিল না। এই অত্যল্প

সময়েই মহাত্মা দুরূহ মহাভাষ্যটি সম্পূর্ণরূপে ব্যাখ্যা করিলেন। কি করিয়া ইহা সম্ভব হইল ? এই চিন্তা মনে ওঠার সঙ্গে সঙ্গে শশিভূষণ উপলব্ধি করিলেন, সাধারণ জীবজগৎ কালের যে মানে অবস্থিত থাকে, বিদেহী শক্তিধর মহাত্মার কালের মান তাহা হইতে সূক্ষ্মতর। মুহূর্তে বিপুল জ্ঞানভাণ্ডার তাঁহার কৃপায় যে কোনো মানুষ আয়ত্ত করিতে সক্ষম।

ঋষি প্রদত্ত জ্ঞান সত্য সত্যই তিনি ধারণ করিতে পারিয়াছেন কিনা, তখনই শশিভূষণ ইহা পরীক্ষা করিতে ব্যগ্র হন। দেখিলেন, ভাষ্য খুলিয়া পাঠ করার সঙ্গে সঙ্গে উহার নিহিতার্থ তাঁহার নিকটে স্পষ্টভাবে ফুটিয়া উঠিতেছে। ঋষির কৃপার বলে জন্মান্তরের প্রাক্তন বিদ্যা উৎসারিত হইতেছে ইন্দ্রজালের মতো। এই দৈবী বিদ্যা শশিভূষণ কিছু সংখ্যক উত্তরাধিকারীকে উত্তরকালে বিতরণ করিয়াছিলেন।

আর একবার, শিবরাত্রির মহানিশা সাধক শশিভূষণ কৃপা লাভ করেন ঋষি গৌতমের। সমগ্র ন্যায়দর্শনের তত্ত্ব এসময়ে তিনি আয়ত্ত করিতে সমর্থ হন।

পবিত্রতা, ত্যাগ বৈরাগ্য ও তপঃশক্তির সহিত শশিভূষণের জীবনে মিলিত হয় ঋষিপ্রণীত শাস্ত্রের মর্ম উদ্ঘাটনের ব্যাকুলতা। ইহার ফলেই সূক্ষ্মলোকচারী মহাত্মাদের কৃপালীলা এভাবে তাঁহার জীবনে বিস্তারিত হয়।

দৈবী শক্তিসম্পন্ন শাস্ত্রবিদ্ ও সাধকরূপে তাঁহার খ্যাতি এবার কলিকাতা ও শহরতলিতে প্রচারিত হয়। ধীরে ধীরে তাঁহার চারিপাশে গড়িয়া উঠে একটি জিজ্ঞাসু ভক্তগোষ্ঠী। প্রায়ই তাঁহারা শাস্ত্র পাঠের জন্য সাধক শশিভূষণের কুটিরে সমবেত হইতেন। এই জিজ্ঞাসুদের মধ্যে মাঝে মাঝে ঠাকুর রামকৃষ্ণের ভক্ত নরেন্দ্রনাথ, কালীপ্রসাদ ( উত্তরকালের বিবেকানন্দ ও অভেদানন্দ ) এবং প্রেমানন্দভারতীকেও দেখা যাইত।

শশিভূষণের তপস্যাময় জীবনে দেখা গিয়াছিল কর্ম, শক্তি ও জ্ঞানের অপূর্ব মিলন। জীবনযুদ্ধের জয় পরাজয় ও লাভ-ক্ষতিতে তিনি ছিলেন নির্বিকার ও নিরাসক্ত। ভগবৎ-কৃপার উপর নির্ভর করিয়া, একনিষ্ঠ ভক্তি নিয়া, অযাচকভাবে তিনি তাঁহার সংসারযাত্রা নির্বাহ করিতেন। বহু ত্যাগী ভক্তের পক্ষে যাহা সম্ভব ছিল না। এই সঙ্গে অধ্যাত্মজ্ঞান ও প্রাচীন শাস্ত্রতত্ত্বের তিনি ছিলেন এক বিশিষ্ট ধারক বাহক। তাঁহার সাধনজীবনে কর্ম, ভক্তি ও জ্ঞানের এই সমাহার লক্ষ্য করিয়া বিশিষ্ট ভক্ত ও অনুরাগীরা তাঁহার নাম দেন যোগত্রয়ানন্দ। এখন হইতে দর্শনার্থী ও সাধনকামী ভক্তদের মধ্যে এই নামেই প্রধানত তিনি পরিচিত হইয়া উঠেন।

জননী অনেক দিন হয় কঠিন পীড়ায় ভুগিতেছেন, আর যে আরোগ্যলাভ করিবেন এমন আশা নাই। পুত্রকে ডাকিয়া কহিলেন, "শশী, আমার শেষ সময় ঘনিয়ে এসেছে, বাবা, এবার তুই আমায় কাশীধামে নিয়ে যা। সেখানে প্রভু বিশ্বনাথের পুণ্যভূমিতে শেষ নিঃশ্বাস আমি ত্যাগ করতে চাই। তাড়াতাড়ি এর একটা ব্যবস্থা তোকে করতে হবে।"

মায়ের কথা শিরোধার্য করেন যোগত্রয়ানন্দ, তাঁহাকে আশ্বাস দেন, "মা, তুমি

নিশ্চিত হযে থাকো। যে ক'বেই হোক তোমাব কাশীবাসেব বন্দোবস্ত আমি কববোই।"

জননীকে তো কথা দিলেন, এখন উপায ? সংসাবে যত্র আয তত্র ব্যয, হাতে টাকা কডি কোনো সমযেই কিছু থাকে না। অনেক চেষ্টা কবিযা এক অর্থবান্ বোগীব নিকট হইতে একশত টাকা ধাব কবিলেন।

বাস্তায কাশী প্রত্যাগত এক পবিচিত ব্যক্তিব সহিত তাঁহাব দেখা। যোগত্রযানন্দকে তিনি কহিলেন, "কাশীতে যাচ্ছো যাও, কিন্তু সেখানে গুন্ডাব বড উৎপাত। বটুক পাঁড়ে নামক এক বড় পান্ডা আছে, সেখানে তাব খুব প্রতিপত্তি। আমাব অনেক দিনেব চেনা। তাকে আমাব নাম ক'বে আগে থাকতে চিঠি দিযে দাও। তাব বাড়িতেই উঠবে। কোনো ভয ভাবনা থাক্‌বে না।"

সবাইকে নিযা যোগত্রযানন্দ বটুক পাঁডেব হাবেলীতেই আশ্রয নিলেন। মোক্ষদাযিনী কাশী, বিশ্বনাথ-অন্নপূর্ণাব পুণ্যধাম কাশী। জননীকে নিযা এই মহাতীর্থে পেঁৗছিবাব পবই মন তাঁহাব আনন্দে বিভোব হইযা উঠিযাছে।

গঙ্গাস্নান ও বাবা বিশ্বনাথেব দর্শন শেষ কবিযা বাসায ঢুকিতেছেন, এমন সময মহল্লাব কযেকটি বাসিন্দা যোগত্রযানন্দকে নিভৃতে ডাকিযা নেন, বলেন, "মশাই, এ আপনি কি কবেছেন ? শেষটায বটুক পাঁডেব বাডিতে উঠেছেন সপবিবাবে। পাঁডে যে এখানকাব এক গুন্ডা - ডাকাত বিশেষ। শিগ্‌গীব অন্য কোথাও উঠে গিযে সবাব প্রাণ বাঁচান।"

যোগত্রযানন্দেব ললাটেব একটি বেখাও কুঞ্চিত হইল না, কথাগুলি শোনাব পবও বহিলেন পূর্ববৎ ধীব স্থিব অকুতোভয।

যুক্তকব শিবে ঠেকাইযা শুধু কহিলেন, "বাবা বিশ্বনাথেব শবণ নিতেই আমবা এসেছি। সেস্থলে তুচ্ছ এক বটুক পাঁড়েব ভযে ভীত হলে চলবে কেন ? তাছাডা বটুক গুন্ডামি কবছে তাব নির্বুদ্ধিতা বশত। আমি তাব সঙ্গে দেখা কববো, তাব দোষত্রুটি বুঝিযে বলবো। এজন্য আপনাবা ভাববেন না।"

প্রতিবেশী শুভানুধ্যাযীবা বুঝিযা নিলেন, এ নবাগত ব্রাহ্মণেব বুদ্ধিভ্রংশ হইযাছে, ইহাব সঙ্গে তর্ক কবিযা কোনো লাভ নাই। একে একে তাঁহাবা সেখান হইতে প্রস্থান কবিলেন।

বিকালবেলায যোগত্রযানন্দ পাঁডেজীব ছড়িদারকে ডাকাইযা আনেন। হাসিযা বলেন, "বাবাব স্নান তর্পণ ও দর্শণ হযেছে, এবাব তো বাবাব পান্ডাকে একবাব দর্শন কবা চাই। চলুন একবাব বটুক পাঁডেজীকে ভেট ক'বে আসবো।"

ছডিদাব তখনি সোৎসাহে যোগত্রযানন্দকে পাঁড়েব কাছে হাজিব কবিলেন। তেতলাব ছাদেব উপব বটুক পাঁডে একটা চৌপাই-ব উপব উপবিষ্ট। ভাঁটাব মতো চোখ দুইটি সিদ্ধিব শববতেব প্রভাবে ঢুলুঢুলু। নিচে মাদুবে বসিযা কযেকজন বযস্য ও সেবক হাঁডিতে সিদ্ধি ঘোঁটিতেছে। অদূবে ছাদেব উপব দুইজন পালোযান ল্যাঙ্গট পবিযা কুস্তি কসবত কবিতে ব্যস্ত।

নূতন যজমান কলিকাতা হইতে আসিযাছে, পাঁড়ে সৌজন্য সহকাবে যোগত্রযানন্দকে বসিতে বলিল। সম্মুখেব আসনটিতে উপবেশন কবিযাই যোগত্রযানন্দ পাঁড়েব দিকে সঞ্চালিত কবিলেন তীক্ষ্ন দৃষ্টি। গম্ভীব কণ্ঠে বলিলেন, "মহল্লাব অনেকে বলে,

তুমি নাকি একজন দুর্ধর্ষ গুন্ডা ? ধর্মক্ষেত্রে আছো, বাবা বিশ্বনাথের সেবার অধিকার পেয়েছো, তবে গুন্ডামি করো কেন ?

বটুক পাঁড়ের ভাঙের নেশা এই আকস্মিক আঘাতে অনেকটা টুটিয়া গিয়াছে। ভাঁটার মতো চোখ দুইটি যোগত্রয়ানন্দের দিকে সে নিবদ্ধ করে, কিন্তু ক্ষণপরেই তাহা সরাইয়া নেয়, কি জানি কেন মাথা নিচু করিয়া নীরব নিস্পন্দ হইয়া সে বসিয়া থাকে। যোগত্রয়ানন্দের চোখে মুখে কোন্ অলৌকিক বিভূতির প্রকাশ সে দেখিয়াছে, তাহা কে বলিবে ?

পাঁড়ের ইয়ার-বন্ধু এবং সেবকেরা এই আকস্মিক তিরস্কারে চঞ্চল ও উত্তেজিত হইয়া উঠিয়াছে আর কসরত-রত পালোয়ান দুইটি নিঃশব্দ পদসঞ্চারে আসিয়া দাঁড়াইয়াছে যোগত্রয়ানন্দের ঠিক পিছনে অর্থাৎ পাঁড়েজীর এই অপমানের প্রতিশোধ নিতে তাহারা প্রস্তুত, হুকুম মিললেই কলিকাতার এই বেকুব আদমীকে তাহারা নিচে ছুঁড়িয়া ফেলিবে।

ইতিমধ্যে গুন্ডাবাজ বটুক পাঁড়ের মুখভাব প্রায় স্বাভাবিক হইয়া আসিয়াছে। যুক্তকরে, ধীর কণ্ঠে সে বলিতে থাকে, "আমার ভেতর থেকে কে যেন কেবলি ডেকে বলছে—"আপনি আমার জন্ম-জন্মান্তরের গুরু। আমি তা বিশ্বাস করেছি, মেনেও নিয়েছি। নইলে দুনিয়ায় এমন কোন্ মানুষ আছে যে বটুক পাঁড়েকে গুন্ডা বলে গালি দেবার হিম্মত রাখে ?"

সঙ্গে সঙ্গেই বটুক পাঁড়ে যোগত্রয়ানন্দজীর চরণতলে লুটাইয়া পড়ে। অনুশোচনায় হৃদয় তাহার দগ্ধ হয়। তারপর অকপটে যোগত্রয়ানন্দের কাছে বিবৃত করে তাহার এতদিনকার অনেক কিছু দুষ্কৃতি ও পাপাচারের কাহিনী। ততক্ষণে দিব্য আনন্দের আভায় যোগত্রয়ানন্দের চোখ মুখ প্রদীপ্ত হইয়া উঠিয়াছে। প্রেম ও করুণায় আপ্লুত হইয়া অতঃপর পাঁড়েকে তিনি নানা উপদেশ ও আশ্বাস দেন। ধর্ম জীবন গঠনে তাহাকে উদ্বুদ্ধ করেন।

পাঁড়ে একান্তভাবে যোগত্রয়ানন্দের শরণ নেয় এবং সেই দিন হইতে ঘটে তাঁহার উচ্ছৃঙ্খল পাপময় জীবনের অবসান।[১]

হাতের টাকা কয়েক দিনের মধ্যেই ফুরাইয়া গেল। এবার যোগত্রয়ানন্দ কাশীধামে বসিয়াই শুরু করেন তাঁহার আয়ুর্বেদীয় চিকিৎসা। বহু সঙ্কটাপন্ন রোগীকে তিনি এ সময়ে আরোগ্য করেন। এবং অল্পদিনের মধ্যেই তিনি খ্যাতনামা হইয়া পড়েন। ভাল উপার্জনও হইতে থাকে। কিন্তু দরিদ্র রোগীদের কাছ হইতে তিনি কোনো অর্থ গ্রহণ করেন না, আর গৃহে সদাব্রত লাগিয়াই আছে, তাই অর্থের অভাব তাঁহার ঘুচিতে চায় না।

জননীর দেহের অবস্থা ক্রমে অবনতির দিকে যাইতেছে, এবার শেষের দিনটি ঘনাইয়া আসে হয়। মাতৃভক্ত যোগত্রয়ানন্দ জিজ্ঞাসা করেন, "মা, তুমি আদেশ দিয়েছিলে—তাই কাশীধামে বাবা বিশ্বনাথের চরণতলে তোমায় নিয়ে এসেছি। আমার কথা আমি রেখেছি। তোমার মনের আর কি ইচ্ছে আছে, আমায় খুলে বল। আমি তা পূরণ করবো।"

---

১ সাধক শশিভূষণ : সুশীল বন্দ্যোপাধ্যায়

মৃত্যু-পথযাত্রিণী জননী বলেন, "বাবা শশী, তোকে আমাব একটা শেষ অনুবোধও বাখতে হবে।"

"বল মা, কি তুমি চাও।"

"বাবা, তুই যে অবস্থায আছিস্ তাতে সংসাবে থাকা কষ্টকব তা আমি বুঝি। কিন্তু তুই গৃহত্যাগী সন্ন্যাসী হলে পবিবাবেব এতগুলো লোক যে অনাহাবে মববে। তুই আমায় কথা দে—গৃহস্থ থেকেই তুই সাধনভজন কর্বি, সন্ন্যাসী কখনো হবিনে।"

"তাই হবে মা। তোমাব কথাই বাখবো। গৃহীযোগী বূপেই চালিযে যাবো আমাব সাধনা। গুবুকৃপায ও তোমাব আশীর্বাদে পবম প্রাপ্তি যেন আমাব ঘটে।"

এবাব অপাব সন্তোষে পুত্রকে আশীর্বাদ জানাইযা জননী ত্যাগ কবেন তাঁহাব শেষ নিঃশ্বাস।

এ সমযকাব কাশীব পবিবেশটি বড আনন্দময। কযেক জন শিবকল্প মহাত্মাব আবির্ভাবেব ফলে জনজীবনে জাগিযা উঠিযাছে নূতন আধ্যাত্মিক চেতনা। এই সিদ্ধপুবুষদেব অলৌকিক জীবন শক্তি বিভূতি ও কবুণা-লীলাব কাহিনী নিযা সর্বত্র সোৎসাহ আলোচনা চলিতেছে। দর্শনার্থী ও পুণ্যার্থীদেব ভিড় এই সব বিবাট পুবুষদেব আস্থানে লাগিযাই আছে।

যোগত্রযানন্দ অবসব পাইলেই ত্রৈলঙ্গ স্বামী, বিশুদ্ধানন্দ প্রভৃতি মহাত্মাদেব কাছে গিযা উপস্থিত হন, পুণ্যময সান্নিধ্যে বসিযা দেহ মন প্রাণ তাঁহাব জুডাইযা যায। একদিন তিনি ভাস্কবানন্দ সবস্বতী মহাবাজেব আশ্রমে তাঁহাকে দর্শন কবিতে গেলেন। শহবেব উপান্তে এক বিস্তীর্ণ বাগিচায তাঁহাব আশ্রম। যোগবিভূতিসম্পন্ন এই মহাপুবুষকে দর্শনেব জন্য দর্শনার্থীদেব উৎসাহেব সীমা নাই।

প্রথম দিন জনতাব ব্যূহ ভেদ কবিযা যোগত্রযানন্দ কোনো মতে মহাত্মাব নিকটস্থ হইলেন। প্রণাম কবাব পব তিনি শুধু কহিলেন, "দর্শন হো গিযা, আভি চলা যাও।"

বড মনঃক্ষুণ্ণ হইযা পড়েন যোগত্রযানন্দ। পব পব আবো দুই দিন ভাস্কবানন্দ মহারাজেব কাছে গেলেন, কিন্তু মহাত্মা তাঁহাকে তেমন আমলই দিলেন না।

এবাব তিনি দুঃখিত চিত্তে ভাবিতে থাকেন, 'কোনো স্বার্থসিদ্ধিব উদ্দেশ্য নিযে তো আমি সবস্বতীজীব কাছে যাই নি, গিযেছি জ্ঞান আহবণের জন্য। তবে কেন তিনি এমনভাবে আমায উপেক্ষা কবলেন?'

কযেক দিনেব মধ্যেই ঘটনাব গতিপ্রকৃতি বিস্ময়কববূপে পবিবর্তিত হইযা গেল। প্রবীণ গুবুভ্রাতা চিদ্‌ঘনানন্দ স্বামী এসমযে কিছুদিনেব জন্য কাশী আসিযা উপস্থিত। গুবু শিববামানন্দ স্বামীব হাতে গডা মানুষ তিনি, গুবুকৃপায ও আপন সাধন বলে অশেষশাস্ত্রবিদ্ বূপে তিনি পবিচিত হইযা উঠিযাছেন, যোগবিভূতি অর্জনে হইযাছেন সফলকাম। এই গুবুভ্রাতাকে যোগত্রযানন্দ নিজেব জ্যেষ্ঠ ভ্রাতাব মতোই শ্রদ্ধা কবেন, প্রযোজনমতো দুবূহ শাস্ত্রতত্ত্ব তাঁহাব নিকট হইতে জানিযা নেন, নিগূঢ যোগসাধনেব নির্দেশাদি গ্রহণ কবেন। কাশীতে আসিযা চিদ্‌ঘনানন্দজী তাঁহাব পবম স্নেহভাজন যোগত্রয়ানন্দেব গৃহেই অবস্থান কবিতে থাকেন।

চিদ্‌ঘনানন্দের নিকট ভাস্করানন্দ সরস্বতী মহারাজ নানাভাবে উপকৃত, তাঁহার আগমনের বার্তা শুনিয়াই তাড়াতাড়ি তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আসিলেন। স্বামীজীকে শ্রদ্ধা ও সৌজন্য দেখানোর জন্য প্রচুর পুষ্পমাল্য ও ফলমূল নিয়া আসিয়াছেন। সঙ্গে রহিয়াছে কতিপয় ভক্ত-শিষ্য।

সরস্বতী মহারাজের আগমনের সংবাদ শুনিয়াই চিদ্‌ঘনানন্দজী চাদর মুড়ি দিয়া কম্বলাসনে শুইয়া পড়িলেন। ভান করিলেন, তিনি নিদ্রায় অভিভূত হইয়া পড়িয়াছেন। সরস্বতী মহারাজ নীরবে কক্ষের একপাশে বসিয়া বেশ কিছুক্ষণ অপেক্ষা করিলেন। তারপর হঠাৎ চিদ্‌ঘনানন্দ স্বামীর কপট নিদ্রা টুটিয়া গেলে নিযুক্ত হইলেন তাঁহার পদসেবায়।

"ওকে, ভাস্কর এসেছো? তা বেশ, তা বেশ, তোমায় দেখে খুব আনন্দ হলো। কখন এলে?" বলিয়া চিদ্‌ঘনানন্দ সাদরে তাঁহাকে জড়াইয়া ধরিলেন, জানাইলেন তাঁহার আশীর্বাদ।

এবার গৃহস্বামী যোগত্রয়ানন্দের দিকে সরস্বতী মহারাজের দৃষ্টি পতিত হয়। সোৎসাহে বলেন, "ধন্য তুমি। কি সৌভাগ্য তোমার। অতুলনীয় শ্রদ্ধা আর প্রেমের ডোরে অনায়াসে তুমি এই শিবকল্প মহাপুরুষকে বেঁধে ফেলেছো। অথচ আমরা কত চেষ্টা করেও এঁকে আমাদের কাছে ধরে রাখতে পারিনে। কেবলই তিনি দূরে দূরে পালিয়ে বেড়ান।"

চিদ্‌ঘনানন্দ স্মিতহাস্যে বলেন, "ভাস্কর, তুমি এই সমর্থ গৃহীযোগীকে, আমার গুরুর আশিস্‌পূত এই সাধককে, ঠিকমত চিনতে পারো নি। একে ভেবেছিলে সংসারাবদ্ধ জীব বলে। তাই তোমার সকাশে দু-তিনবার গিয়েও ইনি তোমার ঘনিষ্ঠ সান্নিধ্য পান নি।"

ভাস্করানন্দ সরস্বতী নিজের ভুল বুঝিতে পারেন, এবার আনন্দে যোগত্রয়ানন্দকে জড়াইয়া ধরেন, বার বার করেন সাধুবাদ।

আনীত ফলমূল চিদ্‌ঘনানন্দ স্বামীর সম্মুখে ধরিতেই তিনি বলেন, "না ভাস্কর, আগে তুমি আমার এই গুরুভাইর আতিথ্য গ্রহণ করো, তারপর আমি তোমার উপহার গ্রহণে করবো অঙ্গীকার।"

যোগত্রয়ানন্দের গৃহে বসিয়া দুই চারিটি ফল ভাস্করানন্দ ভোজন করিলেন। তারপর চিদ্‌ঘনানন্দ স্বামীর সহিত নানা নিগূঢ় শাস্ত্রতত্ত্ব সাধনপ্রক্রিয়া সম্বন্ধে আলোচনা সারিয়া নিজের আশ্রমে ফিরিয়া গেলেন। গুরুভ্রাতা চিদ্‌ঘনানন্দের কৌশলে যোগত্রয়ানন্দের মনের ক্ষোভ সেদিন এভাবে তিরোহিত হইল[১]।

যোগত্রয়ানন্দের বৃহৎ পরিবারে ব্যয় অনেক। অথচ আয় অতি সামান্য। দুশ্চিকিৎস্য বহু রোগী তিনি আরোগ্য করিতেছেন বটে, কিন্তু পারিশ্রমিক নেন যৎসামান্য। দরিদ্র রোগীদের চিকিৎসার অর্থ গ্রহণ তো করেনই না বরং পথ্য ও অন্নবস্ত্রের জন্য অনেক সময় তাহাদেরই সাহায্য করিতে হয়। তাছাড়া কোন প্রার্থীকে যোগত্রয়ানন্দ ফিরাইতে পারেন না, তাই ছোটখাটো আর্থিক সাহায্য করে [illegible]

১ সাধক শশিভূষণ : সুশীল বন্দ্যোপাধ্যায়

দুঃস্থদেব দিতে হয। ফলে সংসাব প্রায অচল, ঋণেব বোঝা দিন দিন বাডিযাই-চলিযাছে।

চিদ্‌ঘনানন্দ স্বামী এ পবিস্থিতি তীক্ষ্ণ দৃষ্টিতে লক্ষ্য কবিলেন। ভাবিলেন, দেবপ্রতিম এই গুরুভাইকে তো এবাব বক্ষা কবা দবকাব। অনিশ্চিত আযেব উপব-নির্ভব কবিযা এত বড পবিবাবেব গ্রাসাচ্ছাদন কি কবিযা চলিবে?

আমেটিব বাজা চিদ্‌ঘনানন্দ স্বামীব খুব ভক্ত। স্বামীজী তাঁহাব কাছে যোগত্রযানন্দেব কথা বিশদ কবিযা লিখিলেন,—"আমাব এই গুরুভাইটি বৈবাগ্যবান্ সাধক, শাস্ত্রজ্ঞান এবং যোগৈশ্বর্যও তাঁহাব প্রচুব। নিস্পৃহ ও অনাসক্ত হইযা সংসাবে আছেন তাই অর্থাভাবে তাঁহাব বৃহৎ সংসাবটি ক্লিষ্ট হচ্ছে। আমাব ইচ্ছা তুমি একে তোমাব কাছে বাখ এবং এব সংসাব প্রতিপালনেব দাযিত্ব নিযে একে ভাবমুক্ত কবো। এতে তোমাব কল্যাণ হবে।"

উত্তবে বাজা জানান "আজ্ঞা পালন কবিতে পাবলে নিজেকে আমি ধন্য মনে কববো। যোগী মহাবাজেব পবিবাবেব খবচ চালানোব জন্য প্রতি মাসে আমাব এস্টেট তিনশত টাকা দেবাব সিদ্ধান্ত নিযেছে। আপনি অবিলম্বে তাঁকে পাঠাবেন এবং তাঁকে সেবা কবাব সুযোগ দিযে আমায কৃতার্থ কববেন।"

বাজাব এই স্বীকৃতি পাইযা স্বামী চিদ্‌ঘনানন্দেব আনন্দেব অবধি নাই। চিঠিটি যোগত্রযানন্দকে দেখাইযা কহিলেন, "যাক্, এবাব থেকে একটা বড় দুশ্চিন্তা দূব হলো। এই বৃহৎ পবিবাবেব দাযিত্বেব কথা আব তোমায ভাবতে হবে না। যত সত্বব পাব, সবাইকে নিযে তুমি আমেটি যাত্রা কবো।"

যোগত্রযানন্দ ক্ষণকাল চুপ কবিযা থাকেন। তাবপব যুক্তকবে নিবেদন কবেন, "স্বামীজী, এভাবে কোনো ধনী ব্যক্তিব গলগ্রহ হযে থাকাটা আমি বাঞ্ছনীয মনে কবিনে। গুরুদেবেব কৃপায এবং আপনাব আশীর্বাদে সংসাবেব ব্যয নির্বাহ কোনো-মতে হযেই যাবে। আপনাব চবণে আমি মার্জনা ভিক্ষা কবি।"

চিদ্‌ঘনানন্দজী প্রসন্ন হইযা উঠেন, গুরুভাইকে আলিঙ্গনে আবদ্ধ কবিযা কহেন, "আত্মজ্ঞান পেতে হলে চাই এমনি অনাসক্তি, এমনি ত্যাগ বৈবাগ্য। অচিবে তোমাব তপস্যা জযযুক্ত হোক, আন্তবিক ভাবে এই আশীর্বাদ আমি কবছি।"

বহু কঠিন বোগী যোগত্রযানন্দ আবোগ্য কবিতেছেন, মৃত্যুপথযাত্রী কত লোকেব প্রাণ বক্ষা কবিযাছেন। মাবাত্মক বোগে আক্রান্ত নবনাবী প্রথমেই তাঁহাব কাছে চিকিৎসাব জন্য চলিযা আসে। কাশীব কযেকজন প্রবীণ ডাক্তাব কবিবাজেব এজন্য খেদেব অন্ত নাই।

একদিন এক লব্ধপ্রতিষ্ঠ ডাক্তাব যোগত্রযানন্দকে প্রণাম জানান, প্রশ্ন কবেন, "বাবা, মাযেব তো গঙ্গা-প্রাপ্তি হলো, এবাব আপনি কবে কোলকাতায ফিবছেন?'

"কেন বলুন তো"—সবিস্ময়ে প্রশ্ন কবেন যোগত্রযানন্দ।

ডাক্তাব মৃদুহাস্য কবিযা বলেন, "ভাবছি, তাহলে আমাদেব আবো বোগী জুটবে এবং আমবা দুমুঠো খেতে পাবো। আব ওদিকে আপনি ফিবে গেলে আপনাব কোলকাতাব বোগীবাও বাঁচবে।"

যোগত্রযানন্দ সংক্ষেপে শুধু কহিলেন, "ভয নেই আপনাদেব। সময এসে গেছে। শিগ্‌গীবই আমি কাশী ত্যাগ কববো।"

অল্পদিনেব ব্যবধানেই বৃহৎ পবিবাবটি সঙ্গে নিযা তিনি ববানগবে প্রত্যাবর্তন কবিলেন।

কযেকমাস পবে এক নিদাবুণ দুঃসংবাদ পৌঁছিল যোগত্রযানন্দেব কাছে। কাশী ত্যাগ কবাব পব স্বামী চিদ্ঘনানন্দ নানা তীর্থ পর্যটন কবিযা তীর্থবাজ প্রযাগে আসিযা উপস্থিত হন এবং হঠাৎ প্রাণঘাতী বোগে অক্রান্ত হন। শেষ সময় সমাগত জানিযা স্বামীজী ভক্তগণসহ পবিত্র সঙ্গমস্থলে উপনীত হন, তাবপব পদ্মাসনে আসীন অবস্থায স্বেচ্ছায ববণ কবেন জল-সমাধি!

স্বামী চিদ্ঘনানন্দ শুধু যোগত্রযানন্দেব শ্রদ্ধেয প্রবীণ গুবুভ্রাতাই নন, গুবু শিববামানন্দ স্বামীব পাণ্ডিত্য ও যোগপন্থাব এক শ্রেষ্ঠ ধাবকবাহক তিনি। গুবুদেবেব মহাপ্রযাণেব পব হইতে যোগত্রযানন্দকে সাধনা ও শাস্ত্রতত্ত্ব সম্পর্কে নানা নিগূঢ় উপদেশ এতকাল তিনি দিযা আসিতেছিলেন। তাই তাঁহাব এই আকস্মিক অন্তর্ধানে যোগত্রযানন্দ শোকে অভিভূত হইযা পডেন।

শুধু একজন অশেষ শাস্ত্রবিদ্বুপেই নয, মহাজ্ঞানী জীবন্মুক্ত মহাপুবুষবুপেও কলিকাতা এবং কাশীব সাধকসমাজে যোগত্রযানন্দ পবিচিত ছিলেন।

ববানগবে ও বালীতে থাকাকালে তাঁহাব গৃহটি হয তবুণ শাস্ত্রবিদ্যার্থী ও সাধকদেব এক মর্মকেন্দ্র। বহু প্রবীণ সাধু-সন্ন্যাসী এবং গৃহস্থ ভক্তেবা এসময়ে তাঁহাব কাছে উপনীত হইতেন, অধ্যাত্ম জীবনেব নানা জটিল সমস্যাব সমাধান কবিযা নিতেন।

তাঁহাব প্রতি আকৃষ্ট হইযা যে সব প্রতিভাধব এবং তবুণ জিজ্ঞাসুবা আসিতেন তাঁহাদেব মধ্যে ছিলেন নবেন্দ্র দত্ত, কালীপ্রসাদ চন্দ্র, প্রেমানন্দ ভাবতী প্রভৃতি। প্রথমোক্ত দুই জন উত্তবকালে প্রসিদ্ধি লাভ কবেন স্বামী বিবেকানন্দ ও অভেদানন্দ নামে। প্রেমানন্দ ভাবতীও পববর্তীকালে সাধনমার্গে উন্নতি লাভ কবেন এবং আমেবিকায ধর্ম প্রচাবে উদ্বুদ্ধ হন।

যোগত্রযানন্দেব কাছে পাণিনিব মহাভাষ্য ও ন্যাযদর্শনেব ব্যাখ্যা শুনিযা বিবেকানন্দ সোৎসাহে একবাব বলিযাছিলেন, "আমাব ইচ্ছে হয, কোনো নির্জন পাহাডেব গুহায গিযে, আপনাব চবণতলে বসে, ঋষিদেব শাস্ত্রগুলো একান্ত মনে পাঠ কবি।"

একদিন যোগত্রযানন্দ দিব্যভাবে উদ্দীপিত হইযা ঋষিদেব ধ্যানলব্ধ বৈদিক জ্ঞানেব মাহাত্ম্য কীর্তন কবিতেছেন। নিবিষ্ট মনে দীর্ঘসময তাঁহাব ভাষণ শোনাব পব বিবেকানন্দ উল্লসিত হইযা বলিযা উঠেন, "বেদেব পবমতত্ত্ব, বেদেব অপৌবুষেযত্ব যদি এমনি হয, হবে এই পৃথিবীতে এমন কোন মানুষ আছে যে এই মহাপণ্ডিতেব কাছে মাথা নিচু কববে না?"

জাতীয আন্দোলনেব অন্যতম পথিকৃৎ, ডন পত্রিকাব সম্পাদক, মনীষী সতীশচন্দ্র মুখোপাধ্যায একবাব মহাত্মা যোগত্রযানন্দেব সহিত সাক্ষাৎ কবিতে আসেন। আধ্যাত্মিক উন্নতিব আকাঙ্ক্ষা সতীশচন্দ্র মুখোপাধ্যাযেব জীবনে বববাবই বলবতী ছিল। উত্তব জীবনে তিনি গোস্বামী বিজযকৃষ্ণেব শিষ্যত্ব গ্রহণ কবেন এবং কাশীধামে কঠোব সাধনাব ব্রতী হইযা এক উচ্চকোটিব সাধকে পবিণত হন। যোগত্রযানন্দ

সহিত আলোচনায প্রবৃত্ত হইযা সতীশচন্দ্র দর্শনতত্ত্বেব কযেকটি জটিল প্রশ্ন উত্থাপন কবেন।

মহাত্মা এই সব প্রশ্নেব মীমাংসা কবেন গণিতেব সাহায্যে। প্রাচীন ভাবতীয গণিত ও আধুনিক গণিতে তত্ত্ব ও প্রযোগ কৌশল যেবূপ নৈপুণ্যেব সহিত তিনি বুঝাইয়া দেন, তাহাতে সতীশচন্দ্র মুখোপাধ্যায মহাশয বিস্মিত ও মুগ্ধ হইযা যান।

বিদায নিবাব সময তিনি বলেন, "গণিতেব সাহায্যে ধর্ম ও দর্শনেব মর্ম যে এমন ক'বে উদ্‌ঘাটন কবা যায, তা আমাব ধাবণায ছিল না। আমাব প্রার্থনা, আপনি এ ধবনেব ব্যাখ্যাযুক্ত একটি গ্রন্থ কৃপা ক'বে বচনা কবুন। আধুনিক যুগেব মানুষ এব দ্বাবা অশেষভাবে উপকৃত হবে।"

যোগত্রযানন্দ হাসিযা উত্তব দিলেন, "সবই প্রভুব ইচ্ছা।"

অভেদানন্দ মহাবাজ এসময়ে শাস্ত্রপাঠেব জন্য আগ্রহাকুল। প্রাযই তিনি যোগত্রযানন্দেব সকাশে উপস্থিত হইতেন, অলৌকিকী প্রজ্ঞা ও যোগসিদ্ধিব অধিকাবী এই মহাত্মাব কাছ হইতে বহু শাস্ত্রীয প্রশ্নেব সন্তোষজনক মীমাংসা তিনি জানিযা নিতেন। সংস্কৃত এবং ইংবাজীতে যোগত্রযানন্দেব সমান ব্যুৎপত্তি ছিল, কাজেই আধুনিক শিক্ষায শিক্ষিত তবুণেবা তাঁহাব সৎসঙ্গ ও আলোচনায তৃপ্তি পাইতেন, তাঁহাদেব নানা সন্দেহেব নিবসন ঘটিতে।

যোগত্রযানন্দ এসময়ে অযাচক বৃত্তি নিযা বাস কবিতেছেন। বহু দুবাবোগ্য বোগী তাঁহাব চিকিৎসাব ফলে বাঁচিযা উঠিতেছে বটে কিন্তু এজন্য কোনো পাবিশ্রমিক নিতে তিনি অপাবগ। ভগবৎ কৃপায উদ্বুদ্ধ হইযা যখন যে যাহা দেয তাহাতেই তাঁহাব সংসাবেব ব্যয নির্বাহ হয।

এমন বহুদিনই গিযাছে, ঘবে শিশুপুত্রেব জন্য দুধটুকুবও যোগাড কবা যায নাই। গৃহিণী গোপনে নিজেব আঁচলে চোখেব জল মুছিতেছেন। চাল ডাল ফুবাইযাছে, হাট-বাজাব কবাব কোনো সঙ্গতি নাই, অথচ দশ-বাবোটি প্রাণীব অন্ন যোগাইতে হইবে। নিজেব পবিবাবেব লোক তো ছিলই, তদুপবি দুঃস্থ বোগী এবং আত্মীয়-অভ্যাগতেবাও অনেক সময তাঁহাব গৃহে আশ্রয নিতেন। এই গুবু সাংসাবিক দাযিত্বেব সকল কিছু তিনি সমর্পণ কবিযাছিলেন ভগবানেব চবণে। আব লোকে প্রাযই অবাক হইযা দেখিত, শবণাগত সাধকেব সকল কিছু প্রযোজন ভগবান্‌ই দিনেব পব দিন মিটাইযা দিতেছেন।

সে বাব বাধানাথ নামে একটি ছাত্র মবণাপন্ন কাতব হইযা যোগত্রযানন্দেব গৃহে আশ্রয নেয। বোগীব শুশ্রূষা ও তত্ত্বাবধানেব জন্য তাহাব পত্নী ও মাতাপিতাও আসিযা উপস্থিত। বোগীব ঔষধেব ব্যয তো মহাত্মাকে বহন কবিতে হইতেছেই তদুপবি বহিযাছে বোগীব পবিবাবেব সবাইব ভবণপোষণ।

বহু চেষ্টা ও যত্নে যোগত্রযানন্দ বোগীকে ভাল কবিযা তুলিলেন। বোগমুক্ত হইবাব পব মাঝে মাঝে সে যোগত্রযানন্দেব সঙ্গে ভগবৎ তত্ত্বেব আলোচনা কবিতে বসিত।

বাধানাথেব মা ইহা লক্ষ্য কবিতেছেন আব বিবক্তিতে তাঁহাব মন ভবিযা উঠিতেছে। অবশেষে একদিন তিনি ক্রোধে ফাটিযা পডেন। যোগত্রযানন্দকে গালাগালি দিযা

বলিতে থাকেন, "আমার একটি মাত্র ছেলে, এবার এম-এ পরীক্ষা দেবে, রোজগার ক'রে সংসারের সব দায়িত্ব নিতে যাচ্ছে, তাকে কিনা আপনি সাধু বানিয়ে ফেলছেন। আপনার এ বাহাদুরিতে আর কাজ নেই।"

ক্রোধভরে মহিলাটি সেইদিনই সবাইকে নিয়া প্রস্থান করেন। মহাত্মা যে তাঁহার পুত্রের প্রাণ বাঁচাইয়াছেন, তাঁহার পরিবারের সবাইকে এতদিন ভরণ-পোষণ করিয়াছেন এবং এজন্য যে চিরকাল তাঁহার কৃতজ্ঞ থাকা উচিত এসব কোনো কিছুই তাঁহার অন্তরে ঠাঁই পায় নাই। যোগত্রয়ানন্দ কিন্তু একটি কথাও ইঁহাদের বলেন নাই। নির্বিকার, অভিমানশূন্য মহাপুরুষ তখন বহির্বাটীতে বসিয়া জিজ্ঞাসুদের মধ্যে জ্ঞান বিতরণ করিতেছেন।

এই সময়ে যোগত্রয়ানন্দ একদিন গুরুদেব শিবরামানন্দের প্রত্যাদেশ লাভ করেন। গুরু বলেন, "বৎস, অযাচক বৃত্তি নিয়ে সংসার করছো, ত্যাগ তিতিক্ষাময় তপস্যায় আপ্তকাম হয়েছো, ভাল কথা। কিন্তু সাধু যদি জনসমাজে বাস করে, জনকল্যাণের জন্য কিছু করতে হয়। ভগবৎ কৃপায় বেদোজ্জ্বলা বুদ্ধি দ্বারা ঋষিদের তত্ত্ব তুমি উপলব্ধি করেছো। সেই তত্ত্ব এ যুগের মানুষের উপযোগী ক'রে প্রকাশ করো। বেদ, আগম, ভক্তিশাস্ত্র সব কিছুর নির্যাস নিয়ে তুমি রচনা করো একটি মহান্ গ্রন্থ।"

যে চিন্তা মাঝে মাঝে তাঁহার হৃদয়ে দোলা দিত, বিদেহী গুরুদেব আজ দিলেন তাহারই সুস্পষ্ট নির্দেশ। সংকল্প তাঁহার তখনি স্থির হইয়া গেল, যোগত্রয়ানন্দ শুরু করিলেন তাঁহার মহান্ কালজয়ী গ্রন্থের রচনা। এই গ্রন্থ হইতেছে বহু খ্যাত— আর্যশাস্ত্র প্রদীপ। প্রাচ্য এবং পাশ্চাত্যের জ্ঞানভাণ্ডার খুঁজিয়া, সাধনলব্ধ স্বচ্ছ দৃষ্টির আলোকে, এই অপূর্ব মনীষা-দীপ্ত মহাগ্রন্থ রচিত। সাত্ত্বিক বিচারনৈপুণ্য যেমন ইহাতে আছে, তেমনি আছে চিরন্তন ও সর্বজনীন পরমতত্ত্বের উদ্ঘাটন, বিশেষ করিয়া ঋষি রচিত শাস্ত্রের তত্ত্ব নিরূপণ।

এই গ্রন্থ রচনার সময় যে ত্যাগ তিতিক্ষা ও ধৈর্য যোগত্রয়ানন্দ স্বীকার করিয়াছেন সমগ্র পরিবারকে যে চরম দুর্গতি ও অর্থকষ্টের পরীক্ষায় টানিয়া নিয়াছেন তাহা অকল্পনীয়। কোনো দিন অর্ধাহার জুটিয়াছে, কোনো দিন তাহাও জুটে নাই, বেল-পাতার রস পান করিয়া বাড়ির সবাই দিনাতিপাত করিয়াছে। ঠাকুরঘরে ধ্যান-ভঙ্গের পর যোগত্রয়ানন্দ রত হইতেন তাঁহার এই শাস্ত্রগ্রন্থের রচনায়। প্রতিদিন চৌদ্দ-পনের ঘণ্টা করিয়া অবিরাম পরিশ্রম তাঁহাকে করিতে হইত। হাতে অর্থ নাই, প্রাচীন দুর্লভ গ্রন্থ সংগ্রহের কোনো ব্যবস্থা নাই, অথচ গুরু কৃপায়, সিদ্ধ মহাত্মাদের সাহায্য ও দৈব যোগাযোগের ফলে প্রয়োজনমতো সব কিছুরই ব্যবস্থা যেন আপনা হইতেই সম্পন্ন হইয়া যাইতেছে।

গৃহে যাঁহার অন্নের সংস্থান নাই, তাঁহার পক্ষে এই সুবিস্তীর্ণ গ্রন্থ প্রকাশ করা কি করিয়া সম্ভব? অথচ এ অসম্ভব সম্ভব হইল, প্রয়োজনমতো সব কিছুই ভগবান্ মিলাইয়া দিলেন।

আর্যশাস্ত্র প্রদীপ প্রকাশিত হইলে সাধকমহলে চাঞ্চল্য পড়িয়া যায়। মহাত্মা যোগত্রয়ানন্দের সাধনোজ্জ্বল প্রজ্ঞা, মনীষা ও বিদ্যাবত্তায় সকলে বিস্মিত হন।

এই গ্রন্থের পরিচয় পাইয়া বঙ্কিমচন্দ্র মন্তব্য করিয়াছিলেন—এমন একটি সদ্-

মুখীন তত্ত্ব-সংবলিত মহাগ্রন্থ যে মানুষ বচনা কবতে পাবেন, তাঁব মেধা ও প্রতিভাব পবিমাপ আমি কবতে পাবছি না। আমাব মনে হয়, এই গ্রন্থ ইংবেজীতে বচিত হলে সাবা পৃথিবীতে এব প্রচাব হতো, সত্যকাব আদব হতো।

মহামহোপাধ্যায ডঃ গোপীনাথ কবিবাজ তাঁহাব যৌবনকালে এই গ্রন্থ পাঠ কবিযা বিস্মযে অভিভূত হন। এ সম্বন্ধে তিনি লিখিযাছেন, "এই মহান্ গ্রন্থে এমন অসাধাবণ পাণ্ডিত্য ও বহু দর্শিতাব নিদর্শন ছিল যাহা দেখিযা তৎকালে আমাব মন স্তব্ধ হইযা গিযাছিল এবং নীববভাবে মহাজ্ঞানী ঋষিকল্প গ্রন্থকাবেব চবণে পুনঃপুনঃ প্রণতি জ্ঞাপন কবিতেছিলাম। প্রাচ্য ও পাশ্চাত্য, প্রাচীন এবং নবীন দর্শন, বিজ্ঞান সর্ব শাস্ত্রেবই পূর্ণ জ্ঞানেব পবিচয এই গ্রন্থমধ্যে প্রাপ্ত হইযা আমাব একান্ত ইচ্ছা যে ইঁহাকে দর্শন কবিব এবং ইঁহাব চবণে বসিযা জ্ঞানেব অনুশীলন কবিব। গ্রন্থপাঠে মনে হইতেছিল যে গ্রন্থকাব কর্ম, ভক্তি, জ্ঞান, যোগ প্রভৃতি সকল মার্গেব সমবূপ অধিকাবী, তিনি ঋষিকল্প এবং বিজ্ঞান মদগর্বিত বর্তমান ইংবেজী শিক্ষিতসমাজেব গুবুস্ববূপ।"

যোগত্রযানন্দজীব উত্তুঙ্গ সাবস্বত প্রতিভাব পবিচয দিতে গিযা ডঃ গোপীনাথ কবিবাজ আবও লিখিযাছেন, "তিনি বহু গ্রন্থ লিখিযাছিলেন কিন্তু তাঁহাব সর্বপ্রথম ও প্রধান গ্রন্থ—আর্যশাস্ত্র প্রদীপ। এই মহাগ্রন্থ সম্পূর্ণ প্রকাশিত হইলে পৃথিবীব বিশেষ কল্যাণ হইত সন্দেহ নাই। ইহাব ভূমিকায যে অংশটুকু প্রকাশিত হইযাছে তাহাও অতি বিশাল ও অপূর্ব। হার্বার্ট স্পেন্সাব যেবূপ 'সিন্থেটিক ফিলসফিব' পবিকল্পনা কবিযাছিলেন তাহাব চেযেও বিবাট পবিকল্পনা ছিল আর্যশাস্ত্র প্রদীপ-কাবেব। এই পবিকল্পনা কার্যে পবিণত কবিবাব সামার্থ্যও তাঁহাব ছিল। কিন্তু আমাদেব দুর্ভাগ্য ; ইহা হইযা উঠে নাই। তাঁহাব মানবতত্ত্ব ও বর্ণ বিবেক অপূর্ব গ্রন্থ। তাঁহাব পবলোক তত্ত্ব পবলোক ও আবশ্যকীয যাবতীয বিষয সম্বন্ধে বিপুল গ্রন্থ। ইহা বড় বড চাবি খণ্ডে সম্পূর্ণ হইযাছিল। ইহাব তিন খণ্ড আমি দেখিযাছি, চতুর্থ খণ্ড দেখি নাই। প্রকাশিত হইযাছিল কিনা জানি না। তাঁহাব ভূত ও শক্তি, আযুস্তত্ত্ব, গণিতেব দার্শনিক বহস্য প্রভৃতি বিভিন্ন বিষযক আলোচনা-প্রধান গ্রন্থও আছে। এই সব গ্রন্থ তাঁহাব কাশী আসিবাব পূর্ব সমযকাব বচনা। কাশী আসিবাব পব কাশী অবস্থানেব শেষ দিকে এবং কাশী ত্যাগেব পব তাঁহাব আবও কতকগুলি গ্রন্থ প্রকাশিত হইযাছে[১]।"

অযাচক বৃত্তিব উপব একান্তভাবে নির্ভব কবিযা যোগত্রযানন্দ সংসাবযাত্রা নির্বাহ কবিতেছেন। তদুপবি ছিল শাস্ত্রগ্রন্থ প্রকাশেব ব্যয, এজন্য তাঁহাকে বহুতব কঠিন পবীক্ষাব সম্মুখীন হইতে হইযাছে। কিন্তু সুখে দুঃখে, জয-পবাজযে, লাভ ক্ষতিতে সমজ্ঞানী মহাপুবুষ সর্বদা হাসি মুখে এই সব পবীক্ষাব সম্মুখীন হইযাছেন।

সেদিন গৃহিণী জানাইযা দেন, গৃহে এক মুষ্টি তণ্ডুল নাই। মুদি বাকীতে মাল দিতে অস্বীকাব কবিযাছে। একটা টাকা কোথাও হইতে সংগ্রহ কবা যায নাই। এখন উপায।

মহাত্মা আকাশেব দিকে অঙ্গুলি দেখাইযা কহিলেন, "আমবা তাঁব চবণে শবণ

---

১ সাধু দর্শন ও সৎপ্রসঙ্গ ডঃ গোপীনাথ কবিবাজ

নিয়ে আছি, রাখতে হয় তিনিই রাখবেন, মারতে হয় তিনিই মারবেন। ধৈর্য ধর, একটু কিছু হবেই।"

তার পর তাঁর আদেশে বাড়ির সবাই বিল্বপত্রের রস পান করিয়া সেদিন অতিবাহিত করিলেন। আরো প্রায় দুই দিন অনশনে কাটিয়া গেল। কিন্তু ঘরের ভিতরে যে এই চরম দুর্গতি চলিয়াছে—শিষ্য, ভক্ত, দর্শনার্থীদের কেহই তাহা ঘুণাক্ষরে জানিতে পারে নাই। পাঠকক্ষে বসিয়া যোগত্রয়ানন্দ যথারীতি গ্রন্থ রচনা করিতেছেন, কখনো বা ভক্ত ও সাধনার্থীদের নিয়া তত্ত্ব আলোচনায় রহিয়াছেন বিভোর।

তৃতীয় দিনের অপরাহ্ণ। কালীপ্রসাদ (অভেদানন্দ) প্রভৃতি জিজ্ঞাসু ভক্ত গৃহে সমবেত হইয়াছেন। আর যোগত্রয়ানন্দ প্রশান্ত কণ্ঠে একটি জটিল দার্শনিকতত্ত্ব তাহাদের বুঝাইতেছেন। এমন সময়ে ডাকপিওন আসিয়া একটি রেজিস্ট্রী করা ইনসিওরড্ খাম বিলি করিয়া গেল।

খামটি খুলিয়া যোগত্রয়ানন্দ উহার ভিতরকার চিঠিটি পাঠ করেন। তারপর ঊর্ধ্বদিকে দৃষ্টি নিবদ্ধ করিয়া নিস্পন্দ হইয়া যান। কপোল বাহিয়া ফোঁটা ফোঁটা অশ্রু ঝরিতে থাকে।

ভক্ত ও শিক্ষার্থীরা বিস্ময়ে অবাক্ হইয়া মহাত্মার দিকে নীরবে, নির্নিমেষ নয়নে তাকাইয়া আছেন। এমন দৃশ্য আর কখনো, তাঁহাদের চোখের পড়ে নাই।

প্রায় পনের মিনিট কাল এইভাবে কাটিয়া যায়। অতঃপর কালীমহারাজ (অভেদানন্দ প্রশ্ন করেন, "বাবা, ব্যাপারটি কি, আমরা কেউ তা বুঝতে পারছিনে। আপনার চক্ষে অশ্রুজল তো আমরা কখনো দেখি নি। সমস্ত কিছু শোক দুঃখের অতীত আপনি। এমন কি দুর্দৈব ঘটেছে যার জন্যে আপনি এত অভিভূত হয়ে পড়েছেন। আপনার চোখে জল কেন? আর ঐ চিঠি পড়েই বা এমন স্তব্ধ হলেন কেন আপনি? আমরা খুব চিন্তিত হয়ে পড়েছি।"

যোগত্রয়ানন্দ এবার মুখ খুলিলেন। কহিলেন, "তোমরা আজ আমার চক্ষু থেকে যে অশ্রু ঝরতে দেখেছো তা শোকের নয়, আনন্দের।

শোক আমায় কখনো অভিভূত করতে পারে না, কাঁদাতে পারে না। আমি কেঁদেছি শ্রীভগবানের করুণার কথা মনে ক'রে। এই পত্রটা তোমরা পড়ে দেখতে পারো।"

সবাইর সম্মুখে এটি পাঠ করা হইল। লিখিয়াছেন কাশীর চৌখাম্বা মহল্লার অধিবাসী এক সম্ভ্রান্ত ধর্মপ্রাণ ব্যক্তি। তাঁহার চিঠির মর্ম এইরূপ.

আগের দিন রাত্রে তিনি এক স্বপ্ন দেখিয়াছেন। বাবা বিশ্বনাথ তাহার সম্মুখে আবির্ভূত হইয়া বলিতেছেন—আমি উপবাসী রয়েছি, অন্নজল কিছুই গ্রহণ করি নি, শিগ্‌গীর আমার জন্য অন্নের ব্যবস্থা কর। আমার এক পরম ভক্ত উপবাসী রয়েছে, তাই আমারও কাটাতে হচ্ছে উপবাসী হয়ে। আমার প্রতি তোমার যদি বিন্দুমাত্র ভক্তিশ্রদ্ধা থাকে তবে আমার ঐ ভক্তের অন্ন গ্রহণের ব্যবস্থা ক'রে দাও। এতে তিলমাত্র বিলম্ব যেন না হয়।

শুধু তাহাই নয়, প্রভু বিশ্বনাথ কাশীধামের ঐ ভদ্রলোকটিকে উপবাসী ভক্তের নাম ঠিকানা জানাইয়া দিতেও ভুল করেন নাই—ঐ নাম ঠিকানা স্বপ্নের মধ্যেই উজ্জ্বল জ্যোতির্ময় অক্ষরে প্রকট হইয়া উঠে এবং প্রত্যাদেশ প্রাপ্ত ব্যক্তিটি তন্দ্রাহারী যোগত্রয়-

নন্দের ঠিকানায় এই খাম পাঠান। ইহার মধ্যে রহিয়া বিস্তৃত একটি চিঠি এবং পাঁচ-শত টাকার নোট।

পত্রপ্রেরক আরও লিখিয়াছেন, তাঁহার বিশ্বাস প্রভু বিশ্বনাথের স্বপ্নাদেশ ব্যর্থ হইবে না এবং প্রেরিত অর্থ যথাস্থানে এবং যথাসময়ে পেঁছিবে।

অতঃপর যোগত্রয়ানন্দ তাঁহার গৃহের অবস্থা সবিস্তারে বিবৃত করেন। প্রায় তিন-দিন যাবৎ তাঁহার পরিবারের সবাই উপবাসী রহিয়াছেন। তিনি খুব ভালভাবে জানেন, তাঁহার এমন বহু ভক্ত আছেন যাঁহারা এ সম্পর্কে একটু মাত্র ইঙ্গিত পাইলে তৎক্ষণাৎ সব ব্যবস্থা করিয়া দিতেন। কিন্তু ঘৃণাক্ষরেও একথা কাহারও নিকট তিনি প্রকাশ করেন নাই। একান্তভাবে শ্রীভগবানের উপরই তিনি নির্ভর করিয়াছেন। যিনি সর্বজ্ঞ, সর্বব্যাপী এবং সর্ব করুণার উৎস, তিনি তো সব কিছুই দেখিতে পাইতেছেন। তাঁহার ইচ্ছা হইলে মুহূর্তে তাঁহার এ অভাব মোচন হইতে পারে। তবে কেন যোগত্রয়ানন্দ অপরের উপর নির্ভর করিতে যাইবেন।

আজ করুণাময়ের এই দিব্য লীলা দেখিয়া তিনি অভিভূত হইয়াছেন, নয়ন হইতে নামিয়া আসিয়াছে পুলকাশ্রুর ধারা।

এই কাহিনী শুনিয়া সবাই আনন্দে উচ্ছল হইয়া উঠিলেন, শাস্ত্র পাঠ ও ব্যাখ্যায় বিরতি দিয়া শুরু করিলেন শ্রীভগবানের নাম কীর্তন।

মহেন্দ্র দাস নামে এক ধনী প্রতিবেশী সেখানে ছিলেন। লোকটি শিক্ষিত, অমায়িক ও ধর্মপ্রবণ। যোগত্রয়ানন্দের সঙ্গে কোনোদিনই তাঁহার তেমন ঘনিষ্ঠতা ছিল না। কিন্তু দূর হইতে মহেন্দ্রবাবু তাঁহাকে প্রায়ই লক্ষ্য করিতেন এবং গণ্য করিতেন একজন উঁচুদরের মহাত্মারূপে।

তখন যোগত্রয়ানন্দের খুব অর্থ-সঙ্কট চলিয়াছে। প্রায়ই পাওনাদারেরা বাড়িতে তাগাদা দিতে আসে। মহেন্দ্রবাবু সেদিন নিজে যাচিয়া কহিলেন, "বাবাজী আমার কিছু নিবেদন করবার আছে, অভয় দেন তো বলি।"

"বল বাবা, কি তুমি আমায় বলতে চাও" স্নিগ্ধ কণ্ঠে বলেন যোগত্রয়ানন্দ।

"দেখুন, আমার বাবা জীবিত থাকতে প্রায়ই বলতেন, 'ভগবান্‌কে বেঁধে রাখার কৌশল আমি জানি।' আমরা ব্যগ্র হয়ে তাঁকে ধরে বসতাম, বলতাম, 'বেশ তো, তাহলে সে কৌশলটা আমাদের শিখিয়ে দিন।' তিনি এড়িয়ে যেতেন, বলতেন, মৃত্যুর সময় বলে যাবো।"

"বলে যেতে পেরেছেন তো তিনি ?" কৌতুকভরে প্রশ্ন করেন যোগত্রয়ানন্দ।

'হ্যাঁ, তিনি তাঁর দেহান্তের আগে শোনালেন সে কৌশলের কথা। বললেন, প্রথমে, তোরা প্রচুর টাকাকড়ি রোজগার ক'রে নিবি। তা' দিয়ে গঙ্গাতীরে তৈরী করবি দেয়াল-ঘেরা বাগান। তারপর সন্ধান নিতে হবে এমন সাধুপুরুষের যিনি সাধনা আর শাস্ত্র চর্চায় সব সময় রত, যিনি সুখ-দুঃখে সমজ্ঞানী, যিনি লোভমোহের অতীত হয়ে ভগবৎ-ভাবে সদা বিভোর হয়ে আছেন। ভগবান্‌কে পাওয়া কঠিন, কিন্তু ভগবানের কৃপা আর অন্তরঙ্গতা পেয়েছেন এমন সাধু পাওয়া তেমন কঠিন নয়। খুঁজলে পাওয়া যায়। এমনতর সাধু ব্যক্তিকে গঙ্গাতীরের ঐ বাগানে রেখে সেবা করবি। তাঁর মধ্যে দিয়ে ভগবান্‌ও বাঁধা পড়ে যাবেন।"

"বুঝতে পারছি, তোমার বাবা সত্যিকার চতুর লোক ছিলেন। ভগবানকে বাঁধবার কৌশল যে বার করে, তার চাইতে চতুর আর কে? কিন্তু আমায় একথা শোনাচ্ছ কেন, বল তো?"

"আপনাকে দর্শন করবার পর থেকে বাবার সেই কথাগুলো বার বার আমার মনে পড়ছে। আপনার সেবার অধিকার আমার কিছুটা দিন, আমি কৃতার্থ হই। আপনার ওপর ঋণের বোঝা চেপে গিয়েছে। আমি তা লাঘব করতে চাই। আপনি ঋণমুক্ত ও নিশ্চিন্ত হয়ে মানুষের উপকার করতে থাকুন।"

মহাপুরুষের সম্মতি নিয়া এই নূতন ভক্তটি একটা মোটা অঙ্কের ঋণ এ সময়ে পরিশোধ করিয়া দেন।

যোগত্রয়ানন্দের চিকিৎসা পদ্ধতির মূলে ছিল প্রাচীন ভারতের ভেষজবিদ্যা, অথর্ববেদোক্ত মন্ত্র প্রয়োগ এবং তাঁহার যোগবিভূতি। জীবনের গোড়ার দিক হইতে রোগনিরাময়কে তিনি তাঁহার এক মহান্ ব্রতরূপে গ্রহণ করেন এবং এই ব্রতসাধনে অর্থ-উপার্জনকে কোনোদিনই গুরুত্ব দেন নাই। রোগমুক্তির পর রোগী ও তাহার পরিজনের মুখে হাসি ফুটিয়া উঠিলেই নিজেকে তিনি কৃতার্থ বোধ করিতেন। শ্রীভগবানের করুণালীলার জন্য বার বার করিতেন কৃতজ্ঞতা স্বীকার।

বালীর অন্যতম জমিদার রাজেন্দ্রবাবুর সহিত যোগত্রয়ানন্দের বেশ হৃদ্যতা ছিল। তাঁহার পরিবারের চিকিৎসায় প্রায়ই তাঁহাকে আহ্বান করা হইত। সে-বার রাজেন্দ্রবাবুর মাতার মস্তকে এক ক্ষত হয় এবং ক্রমে তাহাতে দেখা যায় নিক্রোসিস্ বা অস্থিক্ষয় রোগের আক্রমণ। বিখ্যাত সার্জন, ডাঃ সুরেশ সর্বাধিকারীকে আনিয়া রোগিনীকে দেখানো হয়, তিনি শলাকা ঢুকাইয়া দেখেন, ক্ষত অত্যন্ত গভীর। প্রায় মস্তিষ্কে গিয়া পৌঁছিয়াছে। এ অবস্থায় অস্ত্রোপচার অত্যন্ত বিপজ্জনক এই মত প্রকাশ করিয়া সার্জন চলিয়া গেলেন। রোগিনী ও তাঁহার ছেলে কান্নায় ভাঙিয়া পড়েন, এবং সেইদিন হইতে যোগত্রয়ানন্দ গ্রহণ করেন চিকিৎসার দায়িত্ব।

অথর্ববেদোক্ত কয়েকটি নিগূঢ় প্রক্রিয়া এই রোগিনীর উপর যোগত্রয়ানন্দ প্রয়োগ করিলেন। অল্প কয়েক দিনের মধ্যে দেখা গেল ক্ষত প্রায় শুকাইয়া আসিয়াছে এবং রোগিনীর সুনিদ্রা হইতেছে। অচিরে এই রোগিনী সম্পূর্ণ সুস্থ হইয়া উঠিলেন।

সতীশ পাল শুধু যোগত্রয়ানন্দের ভক্তই নয় সে তাঁহার সমগ্র পরিবারের একজন একনিষ্ঠ সেবক। অল্প বয়সে সতীশের মনে তীব্র বৈরাগ্যের সঞ্চার হয় এবং বেলুড়ে থাকিয়া মঠ ও স্বামীজীদের সেবায় সে আত্মনিয়োগ করে। অতঃপর এক সময়ে মঠে বাবুরাম মহারাজ কঠিন পীড়ায় আক্রান্ত হন এবং যোগত্রয়ানন্দ দীর্ঘদিন চিকিৎসা করিয়া তাঁহাকে রোগমুক্ত করেন। এই সময় সাধক যোগত্রয়ানন্দের তেজোময় শক্তি ও ত্যাগপূত জীবনের প্রতি সতীশ আকৃষ্ট হয় এবং তাঁহার আশ্রয়েই চলিয়া আসে। সে-বার সতীশ তাঁহার নিজের বাড়িতে গিয়া মারাত্মক রোগে শয্যাশায়ী হইয়া পড়ে। ডাক্তারদের সমস্ত যত্ন ও চেষ্টা বিফল হয় এবং বাড়ির লোক তাঁহার প্রাণের আশা ছাড়িয়া দেন।

যোগত্রয়ানন্দের কাছে এ সংবাদ পৌঁছিল। সতীশ যে তাঁহার অতি প্রিয় সেবক। তাড়াতাড়ি তখনই সতীশের বাড়ি আনন্দবাগানে তিনি ছুটিয়া যান। তাঁহার

দেখিয়াই সতীশ ক্রন্দন করিয়া উঠে, বলিতে থাকে, "বাবা এবার আমি বাঁচবো না, আশীর্বাদ করুন, জন্মে জন্মে যেন আপনার সেবার অধিকার পাই।"

সতীশের অস্থিচর্মসার দেহটি দেখিয়া যোগত্রয়ানন্দ হতাশ হইয়া পড়েন। সেদিন-কার মতো কিছু ওষুধপত্র ব্যবস্থা করিয়া বাড়ির দিকে ফিরিতেছেন, সঙ্গে রহিয়াছেন এক তরুণ ভক্ত, তাঁহার দিকে তাকাইয়া শোকার্ত স্বরে যোগত্রয়ানন্দ বলিয়া উঠেন, "সতীশের যে অন্তিম অবস্থা দেখলুম রে। এখন একমাত্র ভগবান্ যদি কৃপা ক'রে বাঁচান।"

ভক্তটি দৃঢ় স্বরে উত্তর দেয়, "বাবা, এজন্য আপনি এত উতলা হয়েছেন কেন? আপনি ভগবান্‌কে একটু চেপে ধরুন, তাহলেই তো সতীশ বেঁচে যায়।"

যোগত্রয়ানন্দ সমস্তটা পথ একেবারে মৌনী হইয়া রহিলেন। বাড়িতে ফিরিয়াই প্রবেশ করিলেন ঠাকুরঘরে। দ্বার রুদ্ধ অবস্থায় প্রহরের পর প্রহর প্রার্থনা ও ধ্যান জপে কাটিয়া গেল। পূজাকক্ষ হইতে বাহিরে আসিলে দেখা গেল, বদনমণ্ডল দিব্য প্রসন্নতায় ভরিয়া উঠিয়াছে। প্রভাতে সংবাদ নিয়া জানা গেল, সতীশের রোগ-সঙ্কট অনেকটা কাটিয়া গিয়াছে। তীব্র যন্ত্রণারও হইয়াছে উপশম। অতঃপর অল্প কয়েক দিনের মধ্যেই সে সুস্থ হইয়া উঠে।

যোগত্রয়ানন্দের শাস্ত্রজ্ঞান ও যোগবিভূতির কথা শুনিয়া রাজা কালীকৃষ্ণ ঠাকুর এক সময়ে তাঁহার প্রতি খুব আকৃষ্ট হন। স্বয়ং তাঁহার ভবনে উপস্থিত হইয়া নিবেদন করেন, "বাবা, আপনি লোকের কল্যাণের জন্য অসাধারণ ত্যাগ স্বীকার ক'রে শাস্ত্রগ্রন্থ লিখেছেন। অর্থের অভাবে অনেক সময় এই কাজে কত ব্যাঘাত হচ্ছে। আপনি অনুমতি দিলে, আমি আপনার সংসার চালানোর ভার নিতে পারি।"

যোগত্রয়ানন্দ উত্তর দিলেন, "গুরুর আদেশে শাস্ত্রতত্ত্ব প্রচারে আমি ব্রতী। বেশ, যতদিন গ্রন্থ ছাপানোর কাজ চলবে ততদিন আপনার প্রস্তাবিত অর্থ আমি নেব। কিন্তু এটা গণ্য হবে আমার ঋণ রূপে। গ্রন্থ ছাপানো হবার পর বিক্রির টাকা থেকে এই ঋণ পরিশোধ করা হবে।"

কালীকৃষ্ণ এ কথায় রাজী হন এবং তাঁহার প্রদত্ত টাকায় কোনোমতে প্রতিমাসে মহাত্মার সংসার ব্যয় নির্বাহ হইতে থাকে।

কিছুদিন পরের কথা। যোগত্রয়ানন্দ নিজ গৃহে নিভৃতে বসিয়া ধ্যান-জপ করিতেছেন, হঠাৎ এক সময়ে মানসপটে ভাসিয়া উঠে এক দুর্ঘটনার দৃশ্য। দেখেন, কালীকৃষ্ণ ঠাকুর নিজের ঠাকুরঘরে সহসা পা ফস্‌কাইয়া পড়িয়া গিয়াছেন। উঠিয়া দাঁড়ানোর সামর্থ্য নাই। 'আহা। আহা।' বলিয়া যোগত্রয়ানন্দ আর্তস্বরে চেঁচাইয়া উঠেন। নয়ন দুটি করুণায় অশ্রুসজল হইয়া উঠে।

কিছুক্ষণ পরে ধ্যানকক্ষ হইতে বাহির হইতেই দেখিলেন, ঠাকুর বাড়ির এক কর্ম-চারী গাড়ি নিয়া আসিয়াছে কর্তা বড় অসুস্থ। এখনই একবার বাবার সেখানে যাওয়া আবশ্যক।

সেখানে উপস্থিত হইয়া যোগত্রয়ানন্দ দেখেন, কালীকৃষ্ণের পা হঠাৎ জখম হইয়াছে তাহা নয়, ব্যাপার আরও গুরুতর। আকস্মিক ভাবে পক্ষাঘাতের আক্রমণ ঘটে তাঁহার

দুই পায়ে, ফলে তিনি ভূতলে পড়িয়া আহত হন। এই পক্ষাঘাত রোগ আরোগ্য করা বড় সহজসাধ্য নয়।

কালীকৃষ্ণ তাঁহাকে দেখিয়া অসহায়ের মতো কাঁদিয়া ফেলেন। যোগত্রয়ানন্দ সস্নেহে তাঁহার পিঠে কল্যাণময় হস্তটি বুলাইয়া দেন, আশ্বাস দিয়া বলে, "ভয় কি ? ভালো হয়ে যাবেন। শ্রীভগবান্ নিশ্চয় কৃপা করবেন।"

মহাপুরুষের মঙ্গল হস্তের স্পর্শে তখনি এক বিস্ময়কর কান্ড ঘটিয়া গেল। কিছু-ক্ষণের মধ্যেই দেখা গেল, কালীকৃষ্ণের পদদ্বয়ের পক্ষাঘাত আর নাই। ধীরে ধীরে লাঠিতে ভর দিয়া তিনি দাঁড়াইতে সক্ষম হইয়াছেন।

বেশ কিছুদিন পরের কথা। এবারও যোগত্রয়ানন্দের কৃপায় কালীকৃষ্ণ ঠাকুরের পরিবারের এক মর্মান্তিক দুর্দৈব এড়াইতে সক্ষম হয়।

ঠাকুরের এক ভাইঝির হাতে নিক্রোসিস্ বা অস্থিক্ষয় রোগ দেখা দেয়। প্রবীণ শল্য চিকিৎসক ডাঃ মাউয়াটি রোগিনীর ভার নিয়াছেন। ইতিমধ্যে কয়েকবার অস্ত্রো-পচারও হইয়া গিয়াছে, কিন্তু রোগ সারে নাই। কেবলই চলিয়াছে বৃদ্ধির পথে। অবশেষে অভিজ্ঞ সার্জন বলিয়া দিলেন, কনুইয়ের নিচেকার অংশ কাটিয়া বাদ দিতে হইবে, নতুবা রোগিনীর প্রাণ বাঁচানো সম্ভব হইবে না।

কালীকৃষ্ণ বড় ঘাবড়াইয়া যান, তৎক্ষণাৎ গাড়ি পাঠাইয়া যোগত্রয়ানন্দকে বাড়িতে নিয়া আসেন। কাতর স্বরে বলেন, "বিজ্ঞ সার্জনের বিদ্যা বুদ্ধি সব হার মেনেছে। এবার আপনি কৃপা ক'রে এ মেয়েটিকে বাঁচান।"

যোগত্রয়ানন্দ কিছুক্ষণ অভিনিবেশ সহকারে রোগিনীকে পরীক্ষা করেন, তারপর আত্মবিশ্বাসের সঙ্গে বলেন, "ভয়ের কোনো কারণ নেই। আমি বলছি, দুশ্চিকিৎস্য হলেও এ রোগ অচিরে আরোগ্য করা যাবে। দু সপ্তাহের বেশী সময় লাগবে না।'

কার্যকালে তাহাই ঘটিতে দেখা যায়। প্রাচীন আয়ুর্বেদোক্ত ভেষজের গুণে প্রাণ-ঘাতী অস্থিক্ষয় নিবারিত হয়।

অতঃপর ঠাকুর ভবনের চিকিৎসার সব কিছু দায়িত্ব ন্যস্ত হইল যোগত্রয়ানন্দের উপর। এইসব চিকিৎসার পারিশ্রমিক বাবদ বহু টাকা তাঁহার পাওনা হয়। কালী-কৃষ্ণ ঠাকুর ভাবিতেছিলেন, এই বাবদ একটা মোটা টাকা একসঙ্গে তাঁহাকে দিয়া দিবেন। কিন্তু যোগত্রয়ানন্দ তাহাতে বাধ সাধিলেন। তিনি দৃঢ়স্বরে কহিলেন, "গ্রন্থ ছাপানোর সময় আপনি প্রতি মাসে আমার সংসারের ব্যয়ের জন্য টাকা দিয়েছেন। সে টাকা আমি ঋণ বলেই এতকাল গণ্য ক'রে আসছি। চিকিৎসার খাতে আমার যে টাকা পাওনা হয়েছে, তা থেকে পূর্বেকার ঐ ঋণ শোধ হয়ে যাক্।

এই ব্যবস্থাই কালীকৃষ্ণ ঠাকুরকে সেদিন মানিয়া নিতে হইল।

ঠাকুরবাড়ির উপর যোগত্রয়ানন্দের কৃপা দীর্ঘদিন ছিল। সেবার কালীকৃষ্ণ ঠাকুরের দৌহিত্রীর বিবাহ অনুষ্ঠিত হইবে। বিবাহের দিন সারা আকাশ জুড়িয়া মেঘের ঘনঘটা দেখা গেল। সকলেই মহা চিন্তিত, ঝড়-জল বেশী হইলে চরম অসুবিধার সৃষ্টি হইবে। কালীকৃষ্ণের নাতনী বিবাহের কনে, আতঙ্কিত হইয়া বলে, "দাদু, সব যে লন্ডভন্ড হয়ে যাবে, এখন উপায় ?"

কালীকৃষ্ণ চিন্তিত হইয়া কহিলেন, "তাই তো, এ যে মহাবিপদ দেখছি। এখনই

বাবাজীই এ বিপদে রক্ষা করিতে পারেন। তিনি পাশের ঘরেই বসে আছেন। তোকে তো খুব স্নেহ করেন, তুই তাঁকে চেপে ধর না।"

কালীকৃষ্ণের নাতনী আবদারের সুরে যোগত্রয়ানন্দকে বলিতে থাকে, "আজকের ঝড়-বাদল থামাতেই হবে, নইলে বাবাজী, আপনার মাহাত্ম্য বুঝা যাবে না।"

যোগত্রয়ানন্দ হাসিয়া কহিলেন, "ঝড় বৃষ্টিও চলবে, তোমার বিয়েতে কোনো বাধা হবে না, এই ব্যবস্থাই বরং ভালো।"

নীরবে বারান্দায় বসিয়া দূর আকাশের দিকে দৃষ্টি নিবদ্ধ করিয়া যোগত্রয়ানন্দ মৃদুস্বরে কতকগুলি মন্ত্র পড়িলেন। সঙ্গে সঙ্গেই শুরু হইল প্রবল বর্ষণ। এই বর্ষণের শেষে আকাশ মেঘমুক্ত হইয়া গেল। তারপর সে রাত্রে আর বৃষ্টি হয় নাই, বিবাহসভার কোনো ক্ষতিও সাধিত হয় নাই।

প্রাচীন আয়ুর্বেদ অথর্ববেদ প্রভৃতি শাস্ত্রের নির্দেশ অনুযায়ী যোগত্রয়ানন্দ যেমন চিকিৎসা করিতেন, তেমনি অতি আধুনিক ডাক্তারী বিদ্যায়ও তাঁহার ব্যুৎপত্তি কম ছিল না। ইংরেজীতে রচিত দেহতত্ত্ব ও চিকিৎসা সম্পর্কিত বহু গ্রন্থ এক সময়ে তিনি অধ্যয়ন করেন। এগুলি আয়ত্তও করেন আপন সহজাত মেধা ও প্রতিভার বলে। প্রয়োজনবোধে কোনো কোনো রোগীর ক্ষেত্রে তাঁহাকে অভিজ্ঞ ইউরোপীয় ডাক্তারদের পদ্ধতি অনুসরণ করিতে দেখা যাইত এবং আধুনিকতম চিকিৎসাশাস্ত্রে তাঁহার দক্ষতা দেখিয়া প্রবীণ ডাক্তারেরাও বিস্মিত হইতেন।

কাশীপুরে থাকা কালে একটি জ্বরের রোগী তাঁহার হাতে আসে। স্থানীয় এক বিজ্ঞ ডাক্তার রোগীটিকে দেখাশুনা করিতেছেন। জ্বর বড় অদ্ভুত ধরনের, কোনোমতেই ইহার গতি-প্রকৃতি সঠিকভাবে বুঝা যাইতেছে না। রোগীর অবস্থা ক্রমে সংকটাপন্ন হইয়া পড়ে।

যোগত্রয়ানন্দ রোগ নির্ণয় করেন, সহযোগী ডাক্তারকে বলেন, "আসলে এ রোগটি হচ্ছে বিলিয়াস নিমোনিয়া। লিভারকে আরো বেশী সক্রিয় না করতে পারলে রোগীকে বাঁচানো যাবে না।"

অতঃপর রোগীর জন্য প্রয়োজনীয় ঔষধ পথ্যাদির ব্যবস্থা তিনি করিলেন।

সহযোগী ডাক্তারটি অভিজ্ঞ ও প্রবীণ। তিনি মন্তব্য করিলেন, "ইউরোপে এই রোগের চিকিৎসা পদ্ধতি বার করা হয়েছে বলে শুনেছি। ভারতবর্ষে অনেক ডাক্তারের কাছে তা অজ্ঞাত।"

সেদিন ঠাকুরঘর হইতে যোগত্রয়ানন্দ বাহিরে আসিতেছেন, হঠাৎ তাঁহার পায়ে আসিয়া ঠেকিল একটি পুরাতন কাগজের ঠোঙা। হাতে তুলিতেই দেখিলেন, ইউরোপীয় গবেষক ও চিকিৎসা-বিজ্ঞানীদের রচিত কতকগুলি গ্রন্থের বিজ্ঞাপন উহাতে দেওয়া রহিয়াছে। এই বিজ্ঞাপন-তালিকা হইতে একটি গ্রন্থ বাছিয়া নিয়া তখনি ভক্ত সতীশকে কলিকাতায় পাঠাইলেন। নির্দেশ দিলেন, যে কোনো মূল্যে এটি যেন সংগ্রহ করা হয়।

ঐ ডাক্তারী গ্রন্থটি কিনিয়া আনা হইল, গভীর রাত অবধি যোগত্রয়ানন্দ উহা পাঠ করিলেন। দেখিলেন, তাঁহার রোগনির্ণয় এবং চিকিৎসা ঠিক পথেই চলিয়াছে। পরের দিনই রোগীর জ্বর ছাড়িয়া গেল, বাড়ির সবাই হাঁফ ছাড়িয়া বাঁচিলেন।

যোগত্রয়ানন্দ এবার সহযোগী প্রবীণ ডাক্তারটিকে ডাকিয়া নূতন কিনিয়া-আনা ইউরোপীয় চিকিৎসা-নির্দেশ দেখাইয়া দিলেন।

ডাক্তার হাসিয়া কহিলেন, "আপনি যত কিছুই বলুন না কেন, আধুনিক চিকিৎসা-পদ্ধতির যত বই-ই দেখান না কেন, আমি বলবো, আপনার যোগশক্তিই এই চিকিৎসার ক্ষেত্রে আপনাকে পথ দেখিয়েছে, সঠিক রোগনির্ণয়ের দিকে টেনে এনেছে।

একবার এক পশ্চিম দেশীয় সাধু শহরে আসিয়া উপস্থিত হন। লোক পরম্পরায় যোগত্রয়ানন্দের কথা তাঁহার কানে যায় এবং তিনি তাঁহার সহিত সাক্ষাৎ করিতে আসেন।

সাধুকে যথেষ্ট সমাদর করা হইল এবং উভয়ের মধ্যে নানা ধর্ম-প্রসঙ্গে আলাপ-আলোচনা চলিল। এবার যোগত্রয়ানন্দ মৃদুস্বরে কহিলেন, "মহারাজ, বেলা হয়ে গিয়েছে, আমার একান্ত ইচ্ছে আপনি আমাদের আতিথ্য গ্রহণ করুন। আমার কয়েকটি ভক্ত নিকটেই এক বাড়িতে বসবাস করেন। চলুন, সেখানে আপনার আহার ও বাস-স্থানের ব্যবস্থা করা যাবে।"

সাধুটি গর্বিতভাবে বলিলেন, "আমি তো কোনো গৃহীর আতিথ্য গ্রহণ করিনে। লোকালয়ের বাইরে গিয়ে কোনো একটা জায়গা দেখে নেবো। এজন্য ভাবনার প্রয়োজন নেই।"

"প্রয়োজন আছে বলেই তো ভাবছি মহারাজ। শুধু ভাবছিনে, দুর্ভাবনায়ই পড়েছি আপনাকে নিয়ে।'— সবিনয়ে নিবেদন করেন যোগত্রয়ানন্দ।

"তার মানে? ওসব অবান্তর কথা রাখুন। আমার ভাবনা আপনাকে ভাবতে হবে না।" বলিয়া সাধুটি বাড়ির বাহিরে আসিলেন, রাস্তা দিয়া আপন মনে চলা শুরু করিলেন।

যোগত্রয়ানন্দ তাঁহার পিছনে পিছনে চলিয়াছেন, আর বার বার জানাইতেছেন অনুরোধ। অবশেষে দৃঢ়স্বরে কহিলেন, 'মহারাজ, আপনি অবুঝের মতো ব্যবহার করছেন। আমি যে স্পষ্ট দেখতে পাচ্ছি, একটা মারাত্মক ব্যাধি আপনার দেহে প্রবেশ করেছে। এখন কিছুকাল আপনার বিশ্রাম প্রয়োজন। সুচিকিৎসার ব্যবস্থা তো করতেই হবে।"

বিদ্রূপের হাসি হাসিয়া সাধু পূর্ববৎ পথ চলিতে থাকেন। অগত্যা যোগত্রয়ানন্দকে প্রত্যাবর্তন করিতে হয়।

কিন্তু দেখা গেল, রাস্তার মোড় পার না হইতেই সাধুটি প্রবল জ্বরের ঘোরে অবসন্ন হইয়া পড়িয়াছেন। যোগত্রয়ানন্দ তখনি আবার ছুটিয়া যান। ধরাধরি করিয়া সাধুটিকে পূর্বকথিত বাড়িতে নিয়া তোলা হয়। যোগত্রয়ানন্দের ব্যবস্থামত অনুরাগী ভক্ত-সেবকেরা গ্রহণ করেন তাঁহার সেবার ভার।

রোগীর জ্বরটি বড় মারাত্মক ধরনের। যোগত্রয়ানন্দ রোজই তাঁহাকে দেখিতে যান, ঔষধপত্রাদি দিয়া আসেন। সেদিন খাওয়ার ঔষধের সঙ্গে বুকে-পিঠে মালিশ করার জন্যও একশিশি ঔষধ পাঠানো হইয়াছে। পূজার ঘরে ঢুকিয়া যোগত্রয়ানন্দ জপে বসিতে যাইবেন, এমন সময় শুনিলেন এক দৈবী আওয়াজ। কে যেন বলিতেছে,

শিগ্‌গীর পীড়িত সাধুটিকে দেখে এসো। শুশ্রূষাকারী ভুল ক'রে তাকে মালিশের ওষুধ খাওয়াতে যাচ্ছে। খাওয়ানোর পরেই বিষক্রিয়া শুরু হয়ে যাবে।"

এ কথা শোনার সঙ্গে সঙ্গে যোগত্রয়ানন্দ ত্রস্তপদে সাধুর কাছে গিয়া উপস্থিত হন। সেবক ভক্তটির হাত হইতে ওষুধের গ্লাসটি সাধু নিতে যাইবেন এমন সময় যোগত্রয়ানন্দ উহা কাড়িয়া নিলেন। গম্ভীর স্বরে কহিলেন, "এটা খাবার ওষুধ নয়, মালিশ।"

এ কথা শুনিয়াই সাধুর মেজাজ একেবারে বিগড়াইয়া যায়। সক্রোধে মালিশ এবং খাবার ওষুধ সব কিছুই তিনি বাহিরে ছুঁড়িয়া ফেলেন।

যোগত্রয়ানন্দ বিষণ্ণ কণ্ঠে বলেন, "অনর্থক আপনি রাগ করছেন। ভুল ক'রে আপনাকে মালিশ খেতে দেওয়া হচ্ছে, ঠাকুর একথা আমায় জানিয়ে দিলেন। তাই তো হন্তদন্ত হয়ে ছুটে এলাম। আর একটু দেরি হলেই আপনাকে আর বাঁচানো যেতো না।"

এবার সাধুর চৈতন্যোদয় হইল। অনুতপ্ত হইয়া কহিলেন, "নিজের অভিমান বশতঃ মহাত্মাকে আমি চিনতে পারি নি। আপনি আমার জীবনদাতা। আমায় ক্ষমা করুন, কৃপা করুন।"

প্রায় তিন সপ্তাহ মারাত্মক জ্বরে ভুগিবার পর ঐ সাধুটি সুস্থ হইয়া উঠেন, তারপর নিজের দেশে ফিরিয়া যান।

আশ্রিত ভক্ত-শিষ্যদের মধ্যে যাহারা প্রকৃত অধিকারী তাঁহাদের অনেকে যোগত্রয়ানন্দের যোগবিভূতি ও অলৌকিক শক্তির সহিত পরিচিত ছিলেন। সিদ্ধ মহাপুরুষের এই শক্তির প্রকাশ ঘটিত নানা ভঙ্গীতে এবং নানা মাধ্যমের ভিতর দিয়া।

গোপালচন্দ্র মুখোপাধ্যায় এবং তাঁহার পত্নী যোগত্রয়ানন্দের একনিষ্ঠ ভক্ত। ব্যবহারিক জীবন এবং সাধনময় জীবনের অনেক কিছু সমস্যায় এই শক্তিধর মহাত্মার কৃপার উপর তাঁহারা নির্ভর করিতেন।

গোপালবাবু বিচার বিভাগের একজন অফিসার। সে-বার তিনি বদলী হইয়া নূতন চাকুরিস্থল ঢাকা জেলার মানিকগঞ্জ শহরে আসিয়াছেন। খড়ের চালযুক্ত একটি বাংলো বাড়িতে তাঁহারা বাস করিতেছেন। একদিন গভীর রাতে কি এক অজ্ঞাত কারণে চালে আগুন লাগিয়া যায় এবং অল্পকাল মধ্যে বাড়ির চারিদিকে তাহা ছড়াইয়া পড়ে। হঠাৎ এক দৈবী কণ্ঠস্বর শুনিয়া গোপালবাবু ধড়মড় করিয়া জাগিয়া উঠেন। দেখেন, লেলিহান আগুনের শিখা সর্বত্র ছড়াইয়া পড়িতেছে। তখনি পত্নীকে জাগাইয়া তুলিলেন। ঘরের মূল্যবান জিনিসপত্র উভয়ে মিলিয়া উঠানে স্থানান্তরিত করার সঙ্গে সঙ্গে জ্বলন্ত ছাদটি নিচে ধসিয়া পড়িল। আর একটু বিলম্ব হইলে দুজনেই এই অগ্নিদাহে দগ্ধ হইতেন।

গোপালবাবুর পত্নী সবিস্ময়ে দেখিলেন, জটাজুটধারী সন্ন্যাসীর মূর্তিতে যোগত্রয়ানন্দ ঐ জ্বলন্ত অগ্নির মধ্যে দাঁড়াইয়া আছেন, তাঁহার প্রশান্ত কৃপাদৃষ্টি নিবদ্ধ রহিয়াছে আশ্রিত ভক্ত দম্পতির উপর।

সাশ্রুনয়নে এই ভক্তিমতী মহিলা তাঁহার স্বামীকে বলিয়াছিলেন, 'সূক্ষ্মদেহে

আবির্ভূত হয়ে স্বয়ং বাবাই আজ আমাদের দু'জনের প্রাণ রক্ষা করলেন। তাঁকে চিনতে আমার একটুও ভুল হয় নি।"

১৯০৬ সাল। যোগত্রয়ানন্দ স্থির করিলেন, এবার তিনি কাশীতে বাস করিবেন, প্রভু বিশ্বনাথের পাদপদ্মে প্রাণমন ঢালিয়া দিয়া শুরু করিবেন অধ্যাত্ম জীবনের নূতন পর্যায়। স্বজনবর্গ এবং দুই চারিটি সেবক-ভক্ত সঙ্গে নিয়া উপস্থিত হইলেন তাঁহার বহু আকাঙ্ক্ষিত শিবধামে।

অধ্যাত্ম জগতে সুপরিচিত, উৎসব সম্পাদক অধ্যাপক রামদয়াল মজুমদার এ সময় অবসর গ্রহণ করিয়া কাশীতে বাস করিতেছেন। শক্তিধর মহাত্মা যোগত্রয়ানন্দের আগমনে তিনি মহা পুলকিত হইয়া উঠিলেন।

প্রত্যূষে উঠিয়া যোগত্রয়ানন্দ গঙ্গাস্নান করিতেন, তারপর রুদ্ধ কক্ষে দীর্ঘসময় কাটাইতেন যোগসাধনার ও নিত্যকার পূজা ও জপতপে। বিশ্বনাথ দর্শন, গঙ্গাভ্রমণ ও নাম কীর্তনও ছিল তাঁহার প্রাত্যহিক দিনচর্যার অঙ্গ।

রামদয়াল মজুমদার প্রায়ই গঙ্গাভ্রমণের সময় যোগত্রয়ানন্দের সঙ্গী হইতেন। মহাত্মার পুণ্যসঙ্গ ও অমৃতময় বচনসুধা পান করিয়া মন তাঁহার দিব্য আনন্দে ভরপুর হইয়া উঠিত। উত্তরকালে কথাপ্রসঙ্গে মজুমদার মহাশয় যোগত্রয়ানন্দের মহনীয় চরিত্র ও অন্তরঙ্গ আচরণের নানা কাহিনী বর্ণনা করিতেন।

তখন শীতকাল। একদিন বিকালে তিনি যোগত্রয়ানন্দের সঙ্গী হইয়া গঙ্গার ঘাটের দিকে চলিয়াছেন। পথের পাশে একটি ভিখারী ছিন্ন বস্ত্র পরিয়া দাঁড়াইয়া আছে। কাছে আসতেই কাতরকণ্ঠে সে সামান্য কিছু ভিক্ষা চায়। যোগত্রয়ানন্দ করুণ নেত্রে তাঁহার অর্ধনগ্ন বেশের দিকে তাকাইয়া নিজের কাঁধের পশমী আলোয়ানটি তাহাকে দিয়া দিলেন। সম্প্রতি এক ধনী ভক্ত এই মূল্যবান বস্তুটি মহাত্মাকে উপহার দিয়াছিলেন।

রামদয়ালবাবু মন্তব্য করেন, "এই দামী আলোয়ানটি না দিয়ে ওকে বাজার থেকে আর একটা গায়ের চাদর কিনে দিলেই হতো।"

স্মিতহাস্যে মহাপুরুষ কহিলেন, "ভগবান্ যদি দামী শীতবস্ত্র আমায় পরাতেই চান তবে তা নিজেই কৃপা করে পাঠিয়ে দেবেন। এ নিয়ে ভাবনার কি আছে?"

সেইদিনই গঙ্গাভ্রমণ হইতে বাসায় ফিরিয়া আসিলে, কনিষ্ঠভ্রাতা যোগত্রয়ানন্দের হাতে একটি পার্শেল দিয়া কহিলেন, "দাদা, এটি কলকাতা থেকে এসেছে।"

পার্শেলটি খুলিয়া দেখা গেল, এক ভক্ত শীতে ব্যবহারের জন্য তাঁহাকে একটি মূল্যবান পশমী শাল পাঠাইয়াছেন। রামদয়াল বিস্ময়ে মহাত্মার দিকে চাহিয়া রহিলেন।

যোগত্রয়ানন্দের রচিত আর্যশাস্ত্র প্রদীপের খ্যাতি তখন সর্বত্র ছড়াইয়া পড়িয়াছে। বহু শিক্ষিত এবং জিজ্ঞাসু ব্যক্তিরা এই মহান্ গ্রন্থের রচয়িতার সহিত পরিচিত হইতে আসিতেন। তত্ত্ব ও সাধনপ্রণালী সম্পর্কে তাঁহারা নানা প্রশ্ন জিজ্ঞাসা করিতেন। প্রখ্যাত পণ্ডিত ও সাধক মহামহোপাধ্যায় ডক্টর গোপীনাথ কবিরাজ তখন তরুণ ছাত্র।

আর্যশাস্ত্র প্রদীপকাবেব প্রতিভা তাঁহাকে মুগ্ধ কবিযাছে, তাই তাঁহাকে একবাব দর্শন কবিতে ব্যগ্র হইযাছেন। যোগাযোগ অচিবে ঘটিযা গেল, কাশীতে একদিন যোগত্রযানন্দেব গৃহে গিযা তাঁহাকে প্রণাম নিবেদন কবিলেন।

মহাত্মা তাঁহাকে স্নেহাশিস্ জানাইলেন, স্নিগ্ধ স্ববে কহিলেন, "বাবা, তোমাব কোনো সংশয বা প্রশ্ন যদি থাকে বল।"

তবুণ বিদ্যার্থী গোপীনাথ একটি সুন্দব প্রশ্ন—যাহা বহু জিজ্ঞাসু সাধকেব প্রশ্ন—উত্থাপিত কবিলেন। কহিলেন, "বাবা, গুবুজনদেব মুখে শুনেছি, সত্য এক ও অখন্ড। মুনি ঋষিবা যদি সত্যেব সাক্ষাৎকাব ক'বে থাকেন তবে তাঁদেব মধ্যে মত বৈষম্য হয কেন? নাসৌ মুনির্যস্য মতং ন ভিন্নম্ একথাব অর্থ কি? নানা মুনিব নানা মত কেন হবে? ব্রহ্মবিদ্ মুনিবা কি একমত হতে পাবে না? এব তাৎপর্য আমাব বুঝিয়ে বলুন। এ তাৎপর্য বুঝতে পাবলে সাধাবণ জিজ্ঞাসুবা উপকৃত হবে। নানা পথ ও মতবৈষম্যেব মধ্যে পড়ে তাদেব বিভ্রান্ত হতে হবে না।"

এই প্রশ্নেব এক অপবূপ মীমাংসা যোগত্রযানন্দ কবিযা দিলেন। মহামহোপাধ্যায গোপীনাথ কবিবাজেব ভাষাতেই এখানে উহা বর্ণিত হইতেছে। "বাবাজী কহিলেন, বৎস, তোমাব প্রশ্নেব অঙ্গীভূত বাক্যেব মধ্যেই উহাব সমাধান বহিযাছে। মুনি কাহাকে বলে? যিনি মননশীল তিনিই মুনি পদবাচ্য। মত কাহাকে বলে? মনেব দ্বাবা যাহা অঙ্গীকৃত হয অর্থাৎ অখন্ড সত্যেব যে অংশটুকু খন্ড মনেব দ্বাবা গৃহীত হয তাহাই মত। যতক্ষণ পর্যন্ত মনকে অবলম্বন কবিযা সত্যেব সাক্ষাৎকাবেব চেষ্টা কবা যাইবে ততক্ষণ পর্যন্ত অখন্ড সত্যেব দর্শন লাভ সুদূবপবাহত। অখন্ড সত্যেব ধাবণা কবিতে হইলে মনকে নিবুদ্ধ কবিযা এবং শুধু মনকে নয অন্তঃকবণেব যাবতীয বৃত্তিকেই নিযন্ত্রিত কবিযা অন্তঃকবণেব বাহিবে যাইতে হইবে। অন্তঃকবণেব পৃষ্ঠভূমিতেই আত্মাব স্বযংপ্রকাশ আলোক অবস্থিত। বিকল্প শক্তিব দ্বাবা মন ঐ আলোককে ভাগ কবিযা পৃথক পৃথক ভাববূপে পবিণত কবে। মনেব ইহা দোষ নহে, ইহাই মনেব স্বভাব।

"বিকল্পশূন্য পবম সত্যকে পাইতে হইলে মনেব উর্ধ্বে উত্থিত হইতে হইবে। এই অবস্থায মতামতেব কোনো প্রশ্নই উঠে না। কাবণ মনই যেখানে নাই সেখানে মত কোথায? কিন্তু ঐ সত্যেব প্রকৃত চিত্র অজ্ঞানীকে প্রদর্শন কবানো যায না, কাবণ উহাব সংক্রমণ হয না। যাহাব চিত্ত ঐ স্বযংপ্রকাশ ভূমিতে প্রবিষ্ট হইবে তাহাব নিকট উহা আপনিই প্রকাশিত হইবে। কিন্তু অজ্ঞান জগতেব জ্ঞানলাভেব কোনো উপায উহা হইতে হয না। ঐ অবস্থা যাহাব হয, শুধু তাহাবই হয। ঐ জ্ঞান অজ্ঞানী পবন্তু অনুবাগী ও আশ্রিত জিজ্ঞাসুজনকে দিতে হইলে মনেব আশ্রয গ্রহণ অবশ্যম্ভাবী। মনেব ধর্মই কল্পনা বিকল্প বৃত্তি। ঐ বিশুদ্ধ জ্ঞানকে বিকল্পেব সঙ্গে যুক্ত কবিযা জিজ্ঞাসুব নিকট উপস্থাপিত কবা হয। বিকল্প নানা প্রকাব। জিজ্ঞাসুব চিত্তেব প্রকৃতি, বাসনা ও অনুভব প্রভৃতি বিচাব কবিযা তত্ত্বজ্ঞ গুবু তদবূপভাবে শব্দেব সাহায্যে তাঁহাকে ঐ জ্ঞান দান কবেন।

"এইখানেই মনেব সার্থকতা। এখান হইতেই মতেব উদ্ভব হয। যিনি পূর্ণ সত্যকে মনেব দ্বাবা ধাবণা কবিতে যান তাঁহাব তো মত থাকিবেই, কিন্তু যিনি মনকে ত্যাগ কবিযা পূর্ণ সত্যকে গ্রহণ কবিতে সমর্থ হইযাছেন তাঁহাবও মত থাকে। তখন

তিনি মনোভূমিতে বিদ্যমান, বিশিষ্ট অধিকার সম্পন্ন জিজ্ঞাসুর নিকট ঐ জ্ঞান সঞ্চার করেন। এই জন্যই উভয় জ্ঞানীতে স্বরূপতঃ পার্থক্য না থাকিলেও অধিকার ভেদে তাঁহাদের উপদেশের মধ্যে পার্থক্য আসিয়া পড়ে। এই জন্যই বলা হইয়াছে নাসৌ মুনির্যস্য মতং ন ভিন্নম্।

"ইহাই মুনিদের মতভেদের রহস্য। সাধারণ লোকের অর্থাৎ অজ্ঞ লোকের মতভেদ এই প্রকার নহে। কারণ মুনিদের মতভেদ সত্ত্বেও মূলে আছে জ্ঞান কেবল অন্যের উপদেশের জন্য বিকল্পের আশ্রয় নেওয়া হয়। সাধারণ লোকের মতভেদের মূল অজ্ঞান।"

প্রশান্ত বদনে সৌম্যভাবে বাবাজী এই দুরূহ প্রশ্নটিকে সরল ও সহজবোধ্য করিয়া দিলেন। প্রজ্ঞা ও করুণার প্রতিমূর্তি এই মহাসাধকের চরণধূলি নিয়া তরুণ জিজ্ঞাসু হৃষ্টচিত্তে বিদায় নিলেন।

বাংলার সুপ্রসিদ্ধ পণ্ডিত, মহামহোপাধ্যায় যাদবেশ্বর তর্করত্ন তখন কাশীতে অবস্থান করিতেছেন। তাঁহার পুত্র বৃন্দাবন এসময়ে এক মারাত্মক পীড়ায় আক্রান্ত হয়, ক্রমে তাহার অবস্থা সংকটাপন্ন হইয়া পড়ে। অভিজ্ঞ চিকিৎসকেরা অনেক চেষ্টাই করিয়াছেন, কিন্তু কোনো ফল হয় নাই। এবার দৈব কৃপা ছাড়া গতি নাই।

তর্করত্ন মহাশয় স্থির করিলেন, বৃন্দাবনকে বাঁচানোর শেষ চেষ্টা তিনি এবার করিবেন, যোগত্রয়ানন্দজীর কাছে মাগিবেন তাহার জীবনভিক্ষা।

গোপীনাথ কবিরাজ তর্করত্ন মহাশয়ের অতিশয় স্নেহের পাত্র আবার যোগত্রয়ানন্দ বাবার সঙ্গেও গোপীনাথের ঘনিষ্ঠ পরিচয় আছে। তাই তর্করত্ন মহাশয় সেদিন ভোরবেলায় লোক পাঠাইয়া তাহাকে ডাকিয়া আনিলেন। কহিলেন, "গত রাতে বৃন্দাবনের অবস্থা খুব খারাপ হয়েছে। আর বাঁচার কোনো সম্ভাবনা নেই। তাই বাবাজীর এবার শরণ নিতে যাচ্ছি। তুমি আমায় এখনি সেখানে নিয়ে চল।"

গোপীনাথ জানেন, বাবাজী সকালবেলায় দীর্ঘ সময় রুদ্ধদ্বার কক্ষে একান্তে সাধনভজন করেন। কোনো বাহিরের লোকের সঙ্গে তখন দেখাশুনা করেন না। অন্তরঙ্গ সেবকেরাও এসময়ে তাঁহার ঘরে ঢুকিতে সাহস পায় না। কাজেই এখন তর্করত্ন মহাশয়কে নিয়া সেখানে গেলে, হয়তো বাবাজীর কাছে তাঁহার আগমন সংবাদ পৌঁছিবেই না, সাক্ষাৎও হইবে না।

তর্করত্নমহাশয়কে কহিলেন, "বাবাজী অপরাহ্নেই দর্শনার্থীদের সঙ্গে দেখাশুনা করেন, তাই ঐ সময়টাই তাঁর কাছে যাওয়া প্রশস্ত সময়।

তর্করত্নমহাশয় অঙ্গুলি নির্দেশ করিয়া শয্যাশায়ী বৃন্দাবনকে দেখাইয়া দিলেন দীর্ঘদিন ভুগিয়া ভুগিয়া সে কংকালসার হইয়াছে, পড়িয়া আছে মৃতের মতো অসাড় হইয়া। শিয়রে বসিয়া তাহার জননী অসহায়ভাবে কাঁদিতেছেন।

গোপীনাথ বুঝিলেন, বৃন্দাবনের জীবনের কোনো আশাই নাই। তর্করত্নমহাশয়

১ সাধুদর্শন ও সৎপ্রসঙ্গ—যোগত্রয়ানন্দজী · ডঃ গোপীনাথ কবিরাজ

করুণ কণ্ঠে কহিলেন, "না গোপীনাথ, আর সময় ক্ষেপণ করা যায় না। চল, এখনি গিয়ে বাবাজীর কাছে আমার প্রার্থনা নিবেদন করি।'

যোগত্রয়ানন্দ তখন কাশীর রাজঘাটে বাস করিতেছেন। উভয়ে তাঁহার বাসায় গিয়া উপস্থিত হইতেই, বাবাজীর প্রিয় সেবক সতীশ কহিল, "এই যে আপনারা এসে গেছেন দেখ্‌ছি। বাবা একটু আগেই আমায় ডেকে বললেন, 'গোপীনাথ আর তর্করত্নমশাই এখনই এখানে আসবেন। বৃন্দাবনের শরীরের অবস্থা খুব খারাপ। দেখো, ওরা যেন ফিরে না যান। তুমি নিচে গিয়ে অপেক্ষা করবে এবং ওরা এলেই আমার ঘরে নিয়ে আসবে। আমি ওদের জন্য প্রতীক্ষা করবো আর একলাটিই থাক্‌বো। যদিও এসময়ে আমি কারুর সঙ্গে সাক্ষাৎ করিনে, তবুও ওদের সঙ্গে করতেই হবে। কেউ যেন ওদের বাধা না দেয়।"

একথা শোনার সঙ্গে সঙ্গে বাবাজীর কৃপার কথা ভাবিয়া তর্করত্ন মহাশয়ের দুই চোখ অশ্রুসজল হইয়া উঠিল।

বাবাজীর সহিত তখনি উভয়ে সাক্ষাৎ করিলেন। তর্করত্নমহাশয় মহাত্মার প্রশস্তি-সূচক এবং ভক্তি-অর্ঘ্য স্বরূপ কয়েকটি সংস্কৃত শ্লোক রচনা করিয়া আনিয়াছিলেন, উহা পাঠ করিয়া ও প্রণাম নিবেদন করিয়া আসন গ্রহণ করিলেন।

যোগত্রয়ানন্দ স্নেহপূর্ণ স্বরে তর্করত্নকে কহিলেন, "গত রাতে ধ্যানাসনে বসবার পরই দেখতে পেলাম বৃন্দাবনের অবস্থা সংকটজনক, আর আপনি চরম উৎকণ্ঠার মধ্যে রয়েছেন। আপনারা আসবেন, তাও জানতে পারলাম। তাই সতীশকে বলে রেখেছি, আপনাদের যেন ফিরিয়ে দেওয়া না হয়।"

তর্করত্নমহাশয় পুত্রের রোগমুক্তির জন্য বাবাজীর আশীর্বাদ ভিক্ষা করেন, আর তিনি যে কৃপাভরে তাহার জন্য এতটা চিন্তা করিয়াছেন সেজন্য বার বার জানান কৃতজ্ঞতা।

কথাপ্রসঙ্গে তর্করত্নমহাশয় প্রশ্ন করেন, "বাবা, এসব কি আপনার যোগশক্তির ব্যাপার?"

যোগত্রয়ানন্দ স্মিতহাস্যে উত্তর দেন, "যোগশক্তি ছাড়া আর কি! হৃদয়ের সঙ্গে হৃদয়ের যোগ স্থাপিত হলে স্বভাবতঃ এই রকমই ঘটে থাকে। তখন দূরকেও নিকটে দেখা যায় এবং ভবিষ্যৎকেও বর্তমান-স্বরূপে জানা যায়।"

কিছুকাল মৌনী থাকিয়া আবার বলিলেন, "আপনি বৃন্দাবনের জন্য আর চিন্তা করবেন না। যখন সে আমার দৃষ্টিতে পড়েছে তখন সে অবশ্যই ভাল হয়ে যাবে। আপনারা বাড়ি ফিরে গেলেই দেখতে পাবেন—তার অবস্থার অনেকটা উন্নতি হয়েছে।"

বাবাজীর এই অহেতুক করুণায় তর্করত্নমহাশয় একেবারে অভিভূত হইয়া গিয়াছেন। ছলছল নেত্রে বাবাজীকে প্রণাম করিয়া তিনি ঘরে ফিরিয়া গেলেন। অতঃপর বৃন্দাবনের অবস্থার দ্রুত উন্নতি দেখা গেল এবং অনতিবিলম্বে সে সুস্থ হইয়া উঠিল।

যোগত্রয়ানন্দ প্রায়ই ভক্ত এবং দর্শনার্থীদের বলিতেন, "সাধন-জীবনের উন্নতি সাধন করতে হলে চাই আন্তরিক বিশ্বাস। এই বিশ্বাসের ভিত্তি দৃঢ় না হলে শুধু যুক্তি-তর্কের সাহায্যে এ পথে এগোনো যায় না।"

আরও বলিতেন, "দ্যাখো, বিশ্বাসের বলে সবই হতে পারে। যা লৌকিক দৃষ্টিতে অসম্ভব বলে মনে হয়, বিশ্বাসের বলে তাও অনায়াসে সংঘটিত হতে পারে। কিভাবে, কোন্ শক্তির দ্বারা কোন্ কাজ সাধিত হয়, তা মানুষ বুঝে উঠতে পারে না।'

কলিকাতার এক ইন্‌জিনিয়ার ভদ্রলোকের মাতা যোগত্রয়ানন্দের খুব ভক্ত ছিলেন, বাবার যে কোনো কথার উপর তাঁহার অটুট আস্থা ছিল। এই বৃদ্ধা মহিলা তখন হৃদ্‌রোগে খুব ভুগিতেছেন। ডাক্তারদের মতে, যে কোনো সময়ে এই পীড়া আরো বাড়িতে পারে এবং তাঁহার মৃত্যু ঘটিতে পারে। তাঁহার পক্ষে বেশী নড়াচড়া করা ভাল নয়, এ সতর্কবাণীও তাঁহারা উচ্চারণ করিয়াছেন।

বৃদ্ধা মহিলা একদিন করজোড়ে যোগত্রয়ানন্দকে কহিলেন, "বাবা, আমার এই অবস্থা। বাইরে কোথাও যাওয়া ডাক্তারদের নিষেধ। কিন্তু প্রাণে বড় ইচ্ছা ছিল মৃত্যুর আগে কয়েকটা তীর্থ দর্শন করবো। এ ইচ্ছা পূর্ণ হয়, যদি আপনি আমায় কৃপা করেন। আরো একটা ইচ্ছে আছে, কাশীতে যেন আমার দেহান্ত হয়।"

বাবা সহাস্যে কহিলেন, "বেশ, আপনার দুটো আকাঙ্ক্ষাই পূর্ণ হবে। কাশীপ্রাপ্তি আপনার অবশ্যই ঘটবে। আর আপনাকে তীর্থ দর্শনও করাবো। আপনার কোনো ভয় নেই। কিন্তু আমি অনুমতি দেবো, একটা সর্তে।"

"বলুন বাবা, আমি তা মেনে নিতে রাজী।"

"আমি যে যে স্থানে যেতে নির্দেশ দেবো, যে যে দৃশ্য দেখতে বলবো, তা-ই আপনি করবেন। অতিরিক্ত কোথাও যাবেন না, বা দেখবেন না। আমার কথামতো চললে আপনার জীবনহানির কোনো আশংকা নেই। অন্যথায় বিপদ হবে।

বৃদ্ধার ধর্মবিশ্বাসের আঁট ছিল, বাবাজীর প্রতিও ছিল অবিচল নিষ্ঠা। অনুমতি পাইয়া কয়েকটি তীর্থ দর্শন তিনি সমাপ্ত করিলেন। কিন্তু হঠাৎ ঝোঁকের বশে তিনি এক মস্ত ভুল করিয়া বসিলেন। যোগত্রয়ানন্দের নির্দেশ ছিল, গির্ণার পাহাড়ে বৃদ্ধা যাইবেন না। কিন্তু উৎসাহের আতিশয্যে বাবার কথা বিস্মৃত হইয়া তিনি পাহাড়ে উঠিয়া গেলেন। তারপর শুরু হইল হৃৎপিণ্ডে তীব্র যন্ত্রণা ও স্পন্দন।

সর্বশরীর ঘর্মাক্ত, পা দুটি অসাড় হইয়া পড়িয়াছে। বৃদ্ধা আকুল কণ্ঠে বাবাকে ডাকিতে লাগিলেন। কহিলেন, "বাবা, তোমার কথা না শুনে কি অন্যায়ই না আমি করেছি। যা হোক্ তুমি কৃপাময়, কৃপাই তোমার স্বভাবগত ধর্ম। এবারটি আমায় বাঁচাও। তাছাড়া, বাবা, তুমি তো বলেছো, কাশীতে আমার মৃত্যু হবে, এখন এই গির্ণার পাহাড়ে, বিদেশ-বিভূঁই-এ মৃত্যু হলে যে তোমারই দুর্নাম হবে। দয়া করে আমায় রক্ষা করো।"

বৃদ্ধার কাতর ক্রন্দনের ফল অচিরে ফলিল। দেখিলেন, একটি গৌরকান্তি প্রৌঢ় সাধু, দেখিতে অনেকটা যোগত্রয়ানন্দেরই মতো, তাঁহার পাশে আসিয়া দাঁড়াইয়াছেন, আর তাঁহাকে আশ্বাস বাক্য বলিতেছেন।

এই সাধুটিই এবার বৃদ্ধাকে কোলে তুলিয়া নিয়া পাহাড়ের উপরকার মন্দির ও অন্যান্য দর্শনীয় সব কিছু দেখাইয়া দিলেন। অতি যত্নের সহিত তাঁহাকে নিচে নামাইয়াও আনিলেন। ততক্ষণে তাঁহার হৃৎপিণ্ডের বেদনা ও কাঁপুনিও একেবারে থামিয়া গিয়াছে, তিনি সুস্থ হইয়া উঠিয়াছেন। অতঃপর বৃদ্ধাটি সকলসহ নিরাপদে কলিকাতায় ফিরিয়া আসেন।

যোগত্রয়ানন্দকে এই অলৌকিক ঘটনার রহস্য সম্পর্কে জনৈক অন্তরঙ্গ ভক্ত এক সময়ে প্রশ্ন করেন। উত্তরে তিনি বলেন, "আসল কথাটা কি জানো? ভগবান হচ্ছেন বিশ্বরূপ স্বরূপ। তাঁর যে ভক্ত তাঁকে যে রূপ দর্শন করতে ইচ্ছে করে—সেই রূপেই ভগবান্ তাকে দর্শন দিয়েই কৃতার্থ করেন। গুরুকে ঈশ্বর জ্ঞান করাই শাস্ত্রের উপদেশ। বৃদ্ধা তা-ই করেছিলেন। আমি তো পাষাণ—কিন্তু পাষাণেও ভক্তির প্রভাবে শ্রীভগবানের অভিব্যক্তি হয়।"

কিছুদিন পরে ঐ বৃদ্ধা ভক্তটির হৃদ্‌রোগ আবার বৃদ্ধি পায়, তিনি একেবারে শয্যাশায়ী হইয়া পড়েন। তাঁহার চিরদিনের ইচ্ছা, অন্ত্যকালে যেন কাশীপ্রাপ্তি হয়। তাই অবিলম্বে কাশীতে যাওয়ার জন্য অস্থির হইয়া পড়িলেন।

প্রসিদ্ধ ডাক্তার আর এল দত্ত বৃদ্ধার চিকিৎসা করিতেছেন। তিনি দৃঢ়স্বরে কহিলেন, "এ অবস্থায় রোগিনীকে যেন নড়াচড়া করতে দেওয়া না হয়। কাশীতে যাওয়া দূরের কথা, দোতলা থেকে একতলায় নামতে গেলেই ঘোর বিপদের সম্ভাবনা। বৃদ্ধার ঘনিষ্ঠ আত্মীয়েরাও ডাক্তারের কথা মানিয়া নিলেন, বাধা দিলেন কাশী যাওয়ার প্রস্তাবে।

অবশেষে বৃদ্ধার আগ্রহাতিশয্যে কাশীতে যোগত্রয়ানন্দের কাছে তাঁহার মত চাহিয়া তার করা হইল। উত্তরে তিনি নির্দেশ দিলেন, "যে যা বলুক, কোনো ভয় নেই, অবিলম্বে এখানে চলে এসো।"

অতঃপর স্বজনগণসহ বৃদ্ধা কাশীধামে আসিয়া উপস্থিত হন। এখানে কিছুদিনের মধ্যেই ঘটে তাঁহার অভিলষিত কাশীপ্রাপ্তি।

বহু মুমুক্ষু নরনারীকে যোগত্রয়ানন্দ দীক্ষা দিয়াছেন এবং এই সব দীক্ষাপ্রাপ্তদের মধ্যে অনেকে উচ্চতর সাধনমার্গে প্রবিষ্টও হইয়াছেন। দীক্ষাদানের আগে আপন যোগশক্তি সহায়ে তিনি শিষ্যের জন্মান্তরের সংস্কার এবং তাঁহার সাধনেচ্ছার আসল গতিপ্রকৃতি ও বৈশিষ্ট্য সঠিকভাবে নির্ণয় করিতেন। তারপর স্থির করিতেন তাঁহার সাধনমার্গ ও ইষ্টতত্ত্ব। শিষ্যের বহিরঙ্গ জীবনের ঝোঁক বা রুচিকে এই প্রজ্ঞাসম্পন্ন মহাপুরুষ কোনো দিনই গুরুত্ব দিতে চাহিতেন না।

খড়দহের এক ভদ্রলোক কাশীতে থাকিয়া সাধনভজন করিতেন। এখানে আসিয়া একটি হরিসভার সহিত তিনি সংশ্লিষ্ট হইয়া পড়েন। ভক্তিভাবের উদ্রেক হয় তাঁহার হৃদয়ে এবং ক্রমশ বৈষ্ণবধর্মের প্রতি আকর্ষণ বাড়িয়া যায়। শ্রীকৃষ্ণের বৃন্দাবন লীলা-কথা শুনিতে তাঁহার প্রবল উৎসাহ। নিত্য সন্ধ্যায় কীর্তন ও ভাগবত পাঠের আসরে গিয়া না বসিলে মনে তিনি শান্তি পান না। সে-বার এই ভদ্রলোকটি এক সময়ে যোগত্রয়ানন্দের সন্ধান পাইয়া তাঁহার কাছে যাতায়াত শুরু করেন, অল্প দিনের মধ্যেই তাঁহার ব্যক্তিত্ব ও যোগৈশ্বর্যে মুগ্ধ হইয়া যান।

ভদ্রলোকটি মনে মনে স্থির করেন, এই মহাপুরুষের নিকট হইতেই দীক্ষা নিবেন, তাঁহার চরণেই নিবেন একান্ত শরণ। একদিন যোগত্রয়ানন্দের কাছে নিজের প্রার্থনা তিনি নিবেদন করিলেন।

বাবাজীও সম্মতি দিলেন "বেশ তো, তোমার যখন তীব্র ইচ্ছে হয়েছে, দীক্ষা আমার কাছে পাবে। কিছুদিনের মধ্যেই একটা দিন স্থির করতে হবে।"

দুই চারদিন পরে কথাপ্রসঙ্গে যোগত্রয়ানন্দ তাঁহাকে কহিলেন, "ওহে, তোমার তো দেখছি—শক্তিমন্ত্র। মহাশক্তিকে মাতৃরূপে উপাসনা করে সাধনা চালিয়ে যেতে হবে। এখন থেকেই এজন্য মনে মনে প্রস্তুত হয়ে নাও। নিজের ভেতর সন্তান ভাবটি জাগিয়ে তুলে জগজ্জননীকে প্রত্যক্ষ করবার চেষ্টা করো। সব নারীমূর্তি জগজ্জননী মহামায়ার প্রকাশ, এটা অভ্যাস করো।"

ভদ্রলোকটি নীরবে কথাগুলি শুনিলেন কিন্তু কোনো উৎসাহ দেখাইলেন না। মনে তখন তাঁহার একটা ঘোরতর সংশয় আসিয়া গিয়াছে। বৈষ্ণবভাবে তিনি ভাবিত, বৈষ্ণবীয় রুচি তাঁহার। অথচ বাবা তাঁহাকে শক্তিমন্ত্র দিতে চাহিতেছেন। যিনি শিষ্যের অন্তরের গতিপ্রকৃতি বুঝিতে পারেন না, তাহার সংস্কার কি তাহা ধরিতে পারেন না, তিনি আবার কেমন মহাপুরুষ?

বাবাকে তিনি অন্তর্যামী ও সর্বশক্তিমান্ বলিয়া ধরিয়া নিয়াছিলেন। এখন দেখা যাইতেছে তাঁহার প্রকৃত অন্তর্দৃষ্টি নাই। প্রকৃত সাধন-বৈভব যাঁহার নাই এমন সাধকের কাছে তো আত্মসমর্পণ করা যায় না!

ভদ্রলোকটি যোগত্রয়ানন্দের কাছে যাওয়া আসা প্রায় বন্ধ করিয়া দিলেন, ফলে দীক্ষার ব্যাপারটিও চাপা পড়িয়া গেল।

ইহার কিছুদিন পরে তিনি কাশী ত্যাগ করিয়া খড়দহে ফিরিয়া আসেন। এখানে আসার পর জীবনধারার পরিবর্তন ঘটে এবং কাশীতে হরিসভায় যাতায়াত করার ফলে যে ভক্তির উচ্ছ্বাস দেখা গিয়াছিল তাহা ক্রমে স্তিমিত হইয়া আসে।

দেশে থাকার সময় সে-বার ভদ্রলোকটি ব্যাধিতে আক্রান্ত হন। অভিজ্ঞ ডাক্তারদের বহু চেষ্টার ফলেও তিনি আরোগ্য লাভ করিতে পারিতেছেন না। বরং এই ব্যাধি ক্রমে মারাত্মক হইয়া উঠে এবং দেহের যন্ত্রণায় তিনি মৃতকল্প হইয়া পড়েন।

সেদিন গভীর রাতে অসহায়ভাবে রোগশয্যায় শুইয়া আছেন, হঠাৎ দেখিলেন—শিয়রে দণ্ডায়মান এক জ্যোতির্ময় মাতৃমূর্তি; এই মূর্তি নির্নিমেষে তাঁহার দিকে তাকাইয়া আছেন, আর আয়ত নয়ন দুইটি হইতে ঝরিতেছে দিব্য স্নেহ আর করুণার ধারা।

যেমন আকস্মিকভাবে এই মাতৃমূর্তির আবির্ভাব ঘটে, তেমনি তাহা হয় অন্তর্হিত। কিন্তু পরম বিস্ময়ের কথা, এই অন্তর্ধানের পর হইতেই ভদ্রলোকটির রোগ যন্ত্রণার উপশম ঘটে। শুধু তাহাই নয়, অল্প কয়েকদিনের মধ্যে সম্পূর্ণরূপে তিনি আরোগ্য লাভ করেন।

এবার যোগত্রয়ানন্দের কথা সম্পর্কে তাঁহার চৈতন্যের উদয় হয়। বাবা কেন তাহাকে শক্তিমন্ত্র দিতে চাহিয়াছেন, মাতৃরূপিণী ইষ্টের উপাসনায় কেন উদ্বুদ্ধ করিয়াছেন, তাহার মর্ম তিনি হৃদয়ঙ্গম করিলেন। বুঝিলেন, নিজের বহিরঙ্গ জীবনের ঝোঁক ও রুচি দিয়া নিজের আভ্যন্তরীণ সত্তাকে চিনিবার চেষ্টা করিয়া তিনি ভুল করিয়াছেন। বাবার সাধনালব্ধ অন্তর্দৃষ্টি অভ্রান্ত, তাই উহা ঠিকভাবে তাঁহার মন্ত্র ও ইষ্ট নির্দেশ করিয়া দিয়াছে।

অতঃপর ভদ্রলোকটি কাশীতে গিয়া যোগত্রয়ানন্দের চরণতলে পতিত হন। কাতর কণ্ঠে বলেন, "বাবা, আমার অপরাধের সীমা নেই। আপনার বাক্যে আমার সংশয় এসেছিল। আপনার কৃপায় মা নিজে এসে আমার রোগযন্ত্রণা সারিয়ে দিয়েছেন, প্রাণ

রক্ষা করেছেন। আর এই কৃপালীলার মধ্য দিয়ে জানিয়ে দিয়েছেন আপনার কথার সত্যতা। আপনি আমায় মার্জনা করুন।”

বাবাজী তাঁহাকে সস্নেহে কাছে টানিয়া নেন, নানা প্রবোধ বাক্যে তাঁহাকে শান্ত করেন। শক্তিমন্ত্রে দীক্ষিত হইয়া এই ভক্তটি অতঃপর সাধনজীবনে যথেষ্ট উন্নতি করিয়াছেন।

যোগত্রয়ানন্দ সম্বন্ধে বলিতে গিয়া ভারতের সারস্বত সমাজের মুকুটমণি ডঃ গোপীনাথ কবিরাজ বলিয়াছেন—“নিবৃত্তরাগস্য গৃহং তপোবনং—এই শাস্ত্রবাক্য তাঁহার ন্যায় রাগদ্বেষহীন, পূর্ণ বৈরাগ্যসম্পন্ন কর্তব্যনিষ্ঠ গৃহস্থ সম্বন্ধেই প্রযোজ্য।”

আশেপাশের সাধকজনের উপর যোগত্রয়ানন্দের দূর বিস্তারী প্রভাবের কথা স্মরণ করিয়া ডঃ গোপীনাথ কবিরাজ লিখিতেছেন :

“বাবাজী জীবন্মুক্ত পুরুষ ছিলেন ইহাই অনেকের বিশ্বাস। বহু দূর দেশ হইতে বিভিন্ন সম্প্রদায়ের উচ্চাঙ্গের বিভিন্ন সাধক তাঁহার নিকট সদ্‌ উপদেশের জন্য উপস্থিত হইতেন। যতি, সন্ন্যাসী, অবধূত, যোগী, কর্মী, ভক্ত অনেকেই তাঁহার নিকট আসিতেন। সকলেই তাঁহার নিকট নিজ নিজ সমস্যার প্রকৃত সমাধান প্রাপ্ত হইতেন। সকল সম্প্রদায়কেই তিনি আপন বলিয়া মনে করিতেন এবং সকলকেই যথাযোগ্য উপদেশ দান করিতেন। গৃহস্থের নিকট সন্ন্যাসীর জ্ঞানলিপ্সাতে আগমন অপূর্ব, সন্দেহ নাই। কিন্তু জনক ও শুকদেবের কিংবদন্তী এই দেশে এখনও জাগরূক রহিয়াছে। কিছুদিন পূর্বেও কাশীনিবাসী মহাত্মা ৺শ্যামাচরণ লাহিড়ীর সান্নিধ্যে বহুসংখ্যক জিজ্ঞাসু ও সাধনপ্রার্থী সন্ন্যাসীর ভিড় প্রায় সর্বদাই লাগিয়া থাকিত।

“আমার ব্যক্তিগত জীবনে বাবাজীর প্রভাব যে কতটা পড়িয়াছিল আজ তাহা ঠিক ঠিক নির্দেশ করা সহজ নহে, তবে তাঁহার সহিত আমার সম্বন্ধ যে অত্যন্ত ঘনিষ্ঠ ছিল তাহা আমি মুক্ত কণ্ঠে স্বীকার করিব। তাঁহার কৃপাতে অনেক সময় অলৌকিকভাবে আমি দৈহিক রোগ হইতে মুক্তি লাভ করিয়াছি। তাঁহার অযাচিত করুণার প্রতিদান আমি দিতে পারি নাই এবং কোনোদিন দিতে পারিব না। বুদ্ধি-সংক্রান্ত জ্ঞানের বিকাশের ক্ষেত্রে তাঁহার সাহায্য অতুলনীয়—শুধু তাঁহার জ্ঞানময় জীবনের আদর্শ নহে, সাক্ষাৎভাবেও তিনি বহু জ্ঞান এই আধারে সঞ্চার করিয়াছেন। তাঁহার আদর্শ জীবন, পবিত্র হৃদয়, অমায়িক স্বভাব এবং কর্মে প্রতিষ্ঠিত জ্ঞান-ভক্তির অপূর্ব সমন্বয় আমার প্রথম যৌবনকে মুগ্ধ করিয়াছিল। বুদ্ধির অতীত ক্ষেত্রে তাঁহার অবদান আমি নত শিরে স্বীকার করিতে বাধ্য।”

১৯২৫ সাল। স্বেচ্ছায় যোগত্রয়ানন্দ এবার কাশীধামের লীলার ছেদ টানিয়া দিলেন। কহিলেন, এবার বিরতির পালা। শিবের কিংকর, রামের কিংকর, এবার থেকে ভাববে শুধু কৈংকর্যের কথা আর মুখে জপ্‌বে সুধাময় নাম।”

কলিকাতার ভক্তেরা সাগ্রহে বাবাজীর এই প্রত্যাবর্তনের ইচ্ছা শিরোধার্য করিলেন। প্রথমে উত্তরপাড়ায় কিছুদিন তিনি অবস্থান করেন, তারপর বরানগরের গঙ্গাতীরের এক উদ্যানে তাঁহার বাসস্থানের ব্যবস্থা করা হয়।

কথাপ্রসঙ্গে ভক্তদের একদিন বলেন, “সর্বতীর্থ সার এই গঙ্গাতীর। জীবনের সব কিছু চাওয়া পাওয়া দেবো এবার বিসর্জন।’

কিছুদিনের মধ্যে বাবাজী আতুর সন্ন্যাস গ্রহণ করেন। গঙ্গার পবিত্র জল ছাড়া

আর কিছু গ্রহণে তাঁহার আর রুচি নাই, ইচ্ছা নাই। পুত্র ইন্দুভূষণ ও ভক্ত-শিষ্যদের আবেদন ও মিনতি ব্যর্থ হয়। স্বেচ্ছায়, পরম আনন্দে দিনের পর দিন বাবাজী অগ্রসর হন তাঁহার বিদায় লগ্নের দিকে।

একদিন উদাস নয়নে নিস্তরঙ্গ ভাগীরথীর দিকে দৃষ্টি নিবদ্ধ করিয়া ভক্তদের কহিলেন, "যেখানে শ্রীগুরু বাবাকে জলসমাধি দেওয়া হয়েছে, দেহত্যাগের পর এ খোলসটাকে সেখানেই তোমরা রেখে দিও।"

ভক্ত-শিষ্যেরা সাশ্রুনয়নে অনুরোধ জানান, "বাবা, আর কিছুদিন থেকে গেলে হতো না? কৃপা ক'রে তাই করুন।"

মৃদু হাসিয়া যোগত্রয়ানন্দ সংক্ষেপে শুধু কহিলেন, "শ্রীগুরু বাবার চরণে নিজেকে এবার একেবারে সঁপে দিয়েছি। আর থাকা যায় না। আমায় এবার যে যেতেই হবে।"

১৯২৭ খ্রীষ্টাব্দের ১২ই অক্টোবর। সেদিন গভীর রাতে মহাত্মা যোগত্রয়ানন্দ সমাধি হইতে ব্যুত্থিত হন, তারপর এদিক ওদিকে দৃষ্টিপাত করিতে থাকেন।

পুত্র ইন্দুভূষণ বাহিরের বারান্দায় নিদ্রিত ছিলেন, কে যেন তাঁহাকে নিদ্রা হইতে জাগাইয়া অস্ফুট স্বরে বলিয়া গেল, "আর বিলম্ব না ক'রে বাবার কাছে যাও।"

পুত্র ও ভক্তেরা নিকটে দাঁড়াইতেই প্রশান্ত কণ্ঠে কহিলেন, "এখনি আমায় তোমরা গঙ্গায় নিয়ে চল।"

সবাই মিলিয়া দেহটি বহন করিয়া আনিলেন গঙ্গাতটে। পবিত্র বারি স্পর্শ করিয়া যোগত্রয়ানন্দ কিছুক্ষণ ধ্যানাবিষ্ট রহিলেন। তারপর ভক্ত ও শিষ্যদের শোকসাগরে ভাসাইয়া মগ্ন হইলেন চিরসমাধিতে।

# আচার্য মধ্ব

ভারতের আত্মিক সাধনা ও ধর্ম-সংস্কৃতির ইতিহাসে দাক্ষিণাত্যের অবদান যেমনি বিপুল তেমনি বৈচিত্র্যময়। জ্ঞান, কর্ম ও প্রেমভক্তির নানা সাধনা ও দার্শনিকতার ধারা এই প্রাচীন ভূখণ্ড হইতে উৎসারিত হইয়াছে, ছড়াইয়া পড়িয়াছে দেশের দিগ্‌বিদিকে।

দক্ষিণভারত আমাদের উপঢৌকন দিয়াছে তাহার যোগৈশ্বর্যসম্পন্ন শৈবসাধক আর প্রেমভক্তি-সিদ্ধ আড়বার গোষ্ঠী, দিয়াছে শঙ্করের মতো অদ্বৈতবাদের শ্রেষ্ঠ আচার্য। রামানুজ, মধ্ব, বিষ্ণুস্বামী, নিম্বার্ক বিদ্যারণ্য, জ্ঞানদেব, তুকারাম প্রভৃতি সিদ্ধসাধক ও ধর্মনেতার একের পর এক এখানে ঘটিয়াছে অভ্যুদয়।

ত্রয়োদশ শতকে আচার্য মধ্বের আবির্ভাব শুধু দক্ষিণ ভারতেরই নয়, সমগ্র ভারতেরই এক স্মরণীয় ঘটনা। ব্রহ্মসূত্রের ভক্তিবাদী ব্যাখ্যার মধ্য দিয়া তিনি এক নবতর দ্বৈতবাদী দর্শনের প্রচার করেন। তাঁহার নৈষ্ঠিক বৈষ্ণবীয় সাধনা, ভাবময় প্রেরণা ও সংগঠনশক্তি ভক্তি-আন্দোলনকে নূতন প্রাণপ্রাচুর্যে ভরিয়া তোলে। ভারতীয় জনজীবনে আচার্য মধ্ব পরিচিত হইয়া উঠেন ভক্তিবাদী চতুঃসম্প্রদায়ের অন্যতম ব্রহ্ম-সম্প্রদায়ের প্রবর্তকরূপে। তাঁহার প্রচারিত তত্ত্ব ও ধর্মাদর্শ যে গৌড়ীয় বৈষ্ণব ও বল্লভাচারীদের মতবাদকে অনেকাংশে প্রভাবিত করিয়াছে একথাও অস্বীকার করার উপায় নাই।

মধ্ব আবির্ভূত হন ১১৯৯ খৃষ্টাব্দে।[১] ভারতের দক্ষিণ পশ্চিম উপকূলের কাছাকাছি বেলে গ্রামের পাজকাক্ষেত্র তাঁহার জন্মভূমি। তখনকার দিনে এ অঞ্চল ছিল তুলুবদেশের অন্তর্গত। আজিকার দিনের ধারোয়ার জেলা, উত্তর ও দক্ষিণ কানাড়া এবং মহীশূরে রাজ্যের পশ্চিম অংশ নিয়া গঠিত ছিল ত্রয়োদশ শতকের তুলুব। আজিকার দিনেও ইহার একাংশ তুলুব নামে পরিচিত। শঙ্করের জন্মস্থান শৃঙ্গেরী ও ম্যাঙ্গালোরের দূরত্ব মধ্বের জন্মস্থান হইতে চল্লিশ মাইলের বেশী হইবে না।

পাজকার তিন ক্রোশ দূরেই সারবিধৌত পবিত্র তীর্থ উড়ুপী[২]। শেষশায়ী

---

১ মতান্তরে ১২৩৮ খৃষ্টাব্দে। দ্রঃ Subba Rao · Bhagabat Gita R G. Bhanderkar Vaishnavism, Saivism and Minor Religous System pp, 59—। স্বরচিত গ্রন্থ 'ভারত তাৎপর্য নির্ণয়'-এ মধ্ব আপন জন্ম সম্বন্ধে যে শকাব্দের উল্লেখ করিয়াছেন তাহা ১১৯৯ খৃষ্টাব্দেরই নির্দেশনা দেয়। শ্রীকূর্ম-এ মধ্বের প্রশিষ্য স্বামী নরহরি তীর্থের এক অনুশাসন আবিষ্কৃত হইয়াছে। এই অনুশাসন মধ্বের জীবনকাল নির্ণয়ের সহায়ক।

২ উড়ু অর্থে নক্ষত্র, 'প' হইতেছে পতি। নক্ষত্রপতি অর্থাৎ চন্দ্রের নাম উড়ুপ। চন্দ্রের তপস্যায় প্রসন্ন যে শিব তিনিই এ স্থানে অধিষ্ঠিত। তাই চন্দ্রমৌলীশ্বর শিবের নাম অনুসারে এ তীর্থের নাম হইয়াছে উড়ুপী। প্রাচীনকালে উড়ুপী রজতপীঠপুর নামেও আখ্যাত হইত।

অনন্তেশ্বর বিষ্ণু ও চন্দ্রমৌলীশ্বর শিব, এই দুই জাগ্রত বিগ্রহের মন্দির এখানে অবস্থিত। দেশের দূর-দূরান্ত হইতে ভক্ত নরনারী এখানে সমবেত হয়, স্নান তর্পণ ও পূজা শেষে যে যাহার ঘরে ফিরিয়া যায়। বিষ্ণুভক্ত ও শিবভক্তদের এই মিলনভূমিই উত্তরকালে পরিচিত হইয়া উঠে আচার্য মধ্বের সাধনপীঠ ও লীলাক্ষেত্ররূপে। ভক্তি-সাধনার এক নূতন ধারা তাঁহার মাধ্যমে এখান হইতে উৎসারিত হয়। তাঁহার উত্তরসূরী ও ভক্তশিষ্যদের স্মৃতিও এই পবিত্র তীর্থের সহিত নানাভাবে বিজড়িত রহিয়াছে।

মধ্বের পিতার নাম মধ্যগেহ নারায়ণ ভট্ট। প্রতিভাধর আচার্য হিসাবে ভট্ট তখন এ অঞ্চলে সুপরিচিত। বেদ-বেদান্তে তিনি পারঙ্গম, আবার সাধনজীবনে নিষ্ঠাবান্ বিষ্ণুভক্ত। স্ত্রী বেদবতী যেমন রূপ-লাবণ্যবতী তেমনি মহাভক্তিমতী। গৃহে নারায়ণ-শিলা প্রতিষ্ঠিত। এই শিলাময় দেববিগ্রহের সেবা, ভোগরাগ, ধ্যানজপে অধিকাংশ সময় তাহাদের অতিবাহিত হয়। বিশেষ বিশেষ পূজা-পার্বণের দিনে উভয়ে ভক্তিভরে গিয়া উপস্থিত হন উড়ুপীতে। কুলদেবতা অনন্তেশ্বর নারায়ণের অর্চনায় প্রাণমন ঢালিয়া দেন।

পণ্ডিত মধ্যগেহ ভট্ট মোটেই বিত্তবান্ নন। সম্বলের মধ্যে রহিয়াছে পৈতৃক একটি বাসগৃহ আর একটি বাগিচা। এই বাগিচার ফসল আর অধ্যাপনার সামান্য কিছু আয় দিয়াই কোনো মতে তাঁহার সংসারের ব্যয় নির্বাহ হয়।

এই ভট্টবংশ খুবই প্রাচীন। কর্মকাণ্ডের বিখ্যাত আচার্য কুমারিল ভট্টের অনুগামী সাগ্নিক ব্রাহ্মণ ইঁহারা। পঞ্চ বা ষষ্ঠ শতকের কাছাকাছি সময়ে বনবাসী কদম্বরাজ ময়ূরবর্মণ এই নৈষ্ঠিক ব্রাহ্মণদের কয়েকটি দলকে আমন্ত্রণ জানান। সেই সময় হইতে এই ভট্ট ব্রাহ্মণেরা তুলুব অঞ্চলে আসিয়া বসতি স্থাপন করেন। যজ্ঞক্রিয়া, শাস্ত্রনিষ্ঠা ও শুদ্ধতর জীবনচর্যার মধ্য দিয়া ধীরে ধীরে এই আগন্তুকেরা সমাজের নেতারূপে নিজেদের করেন সুপ্রতিষ্ঠিত।

এই ঔপনিবেশিক ব্রাহ্মণদের অনেকে দুই এক পুরুষের মধ্যেই শঙ্কর অদ্বৈতবাদের অনুগামী হইয়া পড়েন। সাধারণভাবে তাঁহাদের মধ্যে শিবভক্তির প্রাবল্য দেখা যায়।

কালক্রমে ইঁহাদের মধ্যে কিছু সংখ্যক লোক বিষ্ণু-উপাসনার দিকে ঝুঁকিয়া পড়েন। আচার্য মধ্বের পিতা মধ্যগেহ ভট্ট ছিলেন এমনি এক ভক্তিপরায়ণ বৈষ্ণব ব্রাহ্মণ।

মধ্যগেহ ভট্টের দুই পুত্র ও এক কন্যা। কিন্তু ভাগ্যের কি নিদারুণ পরিহাস, নিতান্ত তরুণ বয়সে দুইটি পুত্রই একে একে ইহলোক ত্যাগ করিয়া চলিয়া গেল। শোকের আঘাতে ভট্টদম্পতি একেবারে মুষড়িয়া পড়িলেন।

কয়েক বৎসর ইতিমধ্যে অতিক্রান্ত হইয়াছে। কিন্তু পুত্রশোকের মর্মজ্বালা মধ্যগেহ তখনো ভুলিতে পারেন নাই। তাছাড়া, মনে এক নূতন দুশ্চিন্তাও প্রবল হইয়া উঠিয়াছে। নৈষ্ঠিক ব্রাহ্মণ তিনি। [illegible] পারেন, অপুত্রক অবস্থায় এদেহ ত্যাগ করিলে পিণ্ডদান করার [illegible] কেহ থাকিবে না। [illegible] তাই উড়ুপীতে অনন্তেশ্বর মন্দিরে গিয়া উপস্থিত হন, ইষ্টের চরণে নিবেদন [illegible] অন্তরের আকুতি।

সেদিন ছিল দশহরার শেষ দিন [illegible]। মধ্যগেহ ভট্ট উড়ুপীর [illegible] বসিয়া একমনে জপ ধ্যান করিতেছেন। [illegible]

করিয়া কাটিয়া যায় হুঁশ নাই। রাত্রি ক্রমে গভীর হইয়া উঠে। ভক্ত দর্শনার্থীরা একে একে যে যাহার ঘরে ফিরিয়া গিয়াছে। ঠাকুরের শয়ান শেষে দীপ নিভাইয়া পূজারীরা নিজ নিজ কক্ষে বিশ্রামরত। শুধু ভক্তপ্রবর মধ্যগেহ ভট্ট শ্রীমূর্তির সম্মুখে রহিয়াছেন ধ্যানস্থ।

হঠাৎ গর্ভ-মন্দিরটি এক ঝলক শুভ্র স্নিগ্ধ স্বর্গীয় জ্যোতিতে উদ্ভাসিত হইয়া উঠে। ভট্টের ধ্যান ভাঙিয়া যায়। বিস্ময়ে আনন্দে তিনি অভিভূত। এসময়ে কানে আসে এক দৈবী কণ্ঠস্বর। করুণা বিগলিত কণ্ঠে ঠাকুর কহেন, "আমার প্রিয় ভট্ট, তুমি প্রচণ্ড শোক পেয়েছ তরুণ বয়সের পুত্র দুটি হারিয়ে। কিন্তু কি করবে বল? প্রাক্তন খণ্ডিত হয়েছে, তাই তো আর তাদের থাকা সম্ভব হয় নি, মর্ত্য থেকে বিদায় নিয়ে চলে গেছে। দুঃখ ক'রো না ভট্ট,—শোক যেমন আঘাত হানে তেমনি আনে পরম কল্যাণ। শোক মানুষকে করে আত্মস্থ, করে পবিত্রতর।"

মধুর মোহময় ঝঙ্কার প্রভুর দিব্যকণ্ঠে। কিন্তু ভট্টের বুকে তাহা অনুরণন তোলে কই? উপর্যুপরি দুইটি পুত্রশোকে হৃদয় তাঁহার আজ মরুভূমি। তাহা শীতল হয় কই, শান্ত হয় কই?

প্রভু আবার স্নেহার্দ্রস্বরে বলিতে থাকেন, "ভট্ট জেনে রেখো, মানুষ শূন্য হয় পূর্ণ হবে বলে, রিক্ত হয় সিক্ত হবে ব'লে। শোক বিষাদের কালিমা তুমি ঝেড়ে ফেল। আর খেদ ক'রো না। ঈশ্বরীয় বিধানে এক শুদ্ধাত্মা কুলপবিত্রকারী পুত্র আসবে তোমার গৃহে। নবতর ভক্তি আন্দোলনের পথিকৃৎ সে হবে। আজকে দশহারার শেষ দিন—নবমী। তোমার একটি শিশুপুত্র ভূমিষ্ঠ হবে ঠিক এক বৎসর পরে, এমনি পবিত্র তিথিতে।"

দৈবী বাণীর রেশ ধীরে ধীরে মিলাইয়া যায়, কিন্তু পণ্ডিত মধ্যগেহ ভট্টের হৃদয়ে এই বাণী তুলিয়া দেয় ভাবোচ্ছ্বাসের এক উত্তাল তরঙ্গ। অপার আনন্দে ও তৃপ্তিতে ভরপুর ভট্ট তখনই ছুটিয়া যান পাজকার নিজগৃহে। পুলকভরা কণ্ঠে গৃহিণী বেদবতীর কাছে বর্ণনা করেন মন্দিরের অত্যাশ্চর্য অভিজ্ঞতার কাহিনী। আনন্দাশ্রু ঝরিতে থাকে দুই নয়নে।

উড়ুপীর অনন্তেশ্বর মন্দিরের দৈববাণী ফলিয়া যায় ঠিক এক বৎসরের ব্যবধানে, ১১৯৯ খৃষ্টাব্দের নবমী তিথিতে এক শুভলগ্নে ভট্টগৃহিণীর কোল আলো করিয়া আবির্ভূত হয় এক শিশুপুত্র উত্তরকালে যে কীর্তিত হইয়া উঠে মহাসাধক মধ্বাচার্য নামে।

যেমনি অনিন্দ্যসুন্দর, তেমনি সর্বসুলক্ষণযুক্ত এই শিশু। ভক্ত ভট্টদম্পতির আনন্দের আর অবধি নাই। ঠাকুরের কৃপাপ্রসাদরূপে পাইয়াছেন এই পুত্রটিকে—কৃতজ্ঞ হৃদয়ে তাই তাহার নাম রাখিলেন বাসুদেব।

বাসুদেবের বাল্যজীবনের নানা অত্যাশ্চর্য ও অলৌকিক কাহিনী প্রচলিত আছে।[১]

---

১ মধ্ব-শিষ্য পণ্ডিত ত্রিবিক্রম আচার্যের পুত্র নারায়ণ আচার্য মধ্ববিজয় ও মণিমঞ্জরী নামে নানা কাহিনী সংকলিত সংস্কৃত কাব্যগ্রন্থ রচনা করেন। পৌরাণিক ভঙ্গিতে রচিত এই দুইটি গ্রন্থে মধ্ব সম্বন্ধে কতকগুলি অলৌকিক ঘটনার উল্লেখ আছে। মধ্বজীবনের রূপরেখা অংকনে নারায়ণ আচার্যের রচনা আমাদের সাহায্য

একদিন সাথীদের নিয়া সে তাহার খেলায় মাতিয়া আছে। হঠাৎ দেখা গেল, একটি দুর্দান্ত ষাঁড় নিকটস্থ রাস্তা দিয়া হেলিয়া দুলিয়া চলিতেছে। বালক বাসুদেবের কি এক অদ্ভুত ঝোঁক চাপিয়া যায়—তড়িৎবেগে ষাঁড়ের পুচ্ছ ধরিয়া সে ঝুলিয়া পড়ে। ষাঁড়টিও সঙ্গে সঙ্গে উত্তেজিত ও চঞ্চল হইয়া উঠে, দ্রুতবেগে ধাবিত হয় সম্মুখের এক নিবিড় অরণ্যে। সঙ্গী সাথীরা ভয়ে সন্ত্রস্ত, আর্তস্বরে সবাই চিৎকার করিতে থাকে, ভট্টগৃহের আশেপাশে মহা সোরগোল পড়িয়া যায়। ধর্-ধর্ শব্দে সবাই পশ্চাদধাবন করে।

বাসুদেব সেদিন যেন এক উদ্দাম খেলায় মাতিয়া উঠিয়াছে। পুচ্ছ হইতে সে যেমন তাহার বজ্রমুষ্টি শিথিল করিবে না, ষণ্ডপ্রবরও কোনোমতে হার মানিতে রাজী নয়। বন-বাদাড় কণ্টকময় পথে কয়েক প্রহর ছুটাছুটির পর ক্লান্তদেহ ষাঁড়টি অবশেষে মধ্যগেহের বাড়ির কাছে আসিয়া ভূমিতে লুটাইয়া পড়ে। বালক বাসুদেবের চোখে মুখে তখন তৃপ্তির হাসি ফুটিয়া উঠিয়াছে। সকলের উদ্বেগভরা প্রশ্নের উত্তরে সগর্বে সে তাহার অদ্ভুত বন-ভ্রমণের কাহিনী বর্ণনা করিতে থাকে।

আর এক দিনের কথা। কোনো একটি বিশেষ পার্বণ উপলক্ষে সন্ধ্যার পর ভট্ট-দম্পতি বাসুদেবকে নিয়া উড়ুপীর অনন্তেশ্বর মন্দিরে গিয়াছেন। স্নান তর্পণ পূজো সমাপন করিতে বেলা গড়াইয়া গেল। তারপর সন্ধ্যার সময় বনপথ দিয়া সবাই গ্রামে ফিরিয়া আসিতেছেন, এমন সময়ে হঠাৎ তাহাদের পথ রোধ করিয়া দাঁড়ায় এক দুষ্ট অশরীরী প্রেত। পণ্ডিত মধ্যগেহ ও বেদবতী ভয়ে জড়সড় হইয়া পড়েন, কিন্তু বালক বাসুদেবের মধ্যে দেখা যায় এক অদ্ভুত ধরনের প্রতিক্রিয়া। মুহূর্ত মধ্যে তাহার চোখমুখের ভাব তখন একেবারে পরিবর্তিত হইয়া যায়। গ্রীবা সমুন্নত, চোখদুটি ক্রোধে আরক্ত হইয়া উঠিয়াছে। একটি পূর্ণবয়স্ক ব্যক্তির মতো দৃঢ়স্বরে ঐ প্রেতের উদ্দেশে বিড়বিড় করিয়া কি এক মারণ-মন্ত্র সে উচ্চারণ করে। প্রেতটি তৎক্ষণাৎ ভীতভাবে তাঁহাদের সম্মুখ হইতে অন্তর্হিত হইয়া যায়। সঙ্গে সঙ্গে বাসুদেবও ফিরিয়া আসে তাহার বালক স্বভাবে। ইষ্টনাম জপিতে জপিতে অতি সন্তর্পণে বালককে বুকে করিয়া ভট্টদম্পতি ঘরে ফিরিয়া আসেন।

কিশোর বয়সে বাসুদেবের উপনয়ন অনুষ্ঠান সম্পন্ন হয়। এবার শাস্ত্র অধ্যয়নের জন্য তাঁহাকে পাঠানো হয় গ্রামের টোলে। অসাধারণ মেধা ও প্রতিভা বাসুদেবের। অধ্যাপকেরা বিস্মিত হইয়া যান। দেখা যায় কয়েক বৎসরের মধ্যেই বিভিন্ন শাস্ত্র তিনি আয়ত্ত করিয়া ফেলিয়াছেন। তত্ত্বের নির্ণয় ও বিচার বিশ্লেষণে জন্মিয়াছে তাঁহার অসামান্য অধিকার।

---

করিলেও উগ্র সাম্প্রদায়িকতা ও অযৌক্তিক শংকর-বিরোধিতার ফলে গ্রন্থ দুইটির মূল্যহানি ঘটিয়াছে। আচার্য ত্রিবিক্রম, নারায়ণ প্রভৃতি শিষ্যেরা মধ্বকে বায়ুর অবতার বলিয়া মনে করিতেন। মাধ্ব বৈষ্ণবদের মতে, পৃথিবীতে যখনই নারায়ণ অবতাররূপে আসিয়াছেন, তখনই তাহার সহায়ক হইয়া আসিয়াছেন বায়ু। রাম ও কৃষ্ণ অবতারের সহায়ক হনুমান ও ভীম উভয়েই বায়ুপুত্র। শেষ অবতার মধ্বাচার্য। —প্রজ্ঞানানন্দ ঃ বেদান্তদর্শনের ইতিহাস।

ক্রীড়া অঙ্গনেও বাসুদেবের সুখ্যাতি কম নয়। অমিত সাহস, বজ্রকঠিন দেহ, আর দুর্জয় সংকল্প নিয়া যে কোনো প্রতিযোগিতায় অনায়াসে তিনি শীর্ষস্থান অধিকার করিয়া নেন। দক্ষিণ কানাড়ার ব্রাহ্মণদের মধ্যে কুস্তী খেলার প্রচলন খুব বেশী। এই খেলায় বাসুদেব অদ্বিতীয়। তাই সঙ্গীরা রহস্য করিয়া তাহার নামকরণ করে ভীম[১]।

যৌবনে পদার্পণের সঙ্গে সঙ্গে দেখা গেল বাসুদেব পরিণত হইয়াছেন এক পূর্ণাঙ্গ মানবে। ব্যবহারিক ও আত্মিক উৎকর্ষ দুইয়েরই অপূর্ব সমাহার ঘটিয়াছে তাঁহার জীবনে। অসামান্য দৈহিক ও মানসিক শক্তি ও দক্ষতার অধিকারী যেমন তিনি হইয়াছেন, তেমনি অর্জন করিয়াছিলেন শাস্ত্র-জ্ঞান ও ধ্যান তন্ময়তা। বিচারের শক্তিতেও কম দুর্ধর্ষ তিনি হন নাই।

কয়েকশত বৎসর আগে বাসুদেবের পূর্বপুরুষ ছিলেন কর্মকাণ্ডের অনুগামী, যাগযজ্ঞে বিশ্বাসী। একাদশ শতকের কাছাকাছি ইঁহাদের মধ্যে এক দূরপ্রসারী পরিবর্তনের সূচনা দেখা যায়। এ সময়ে আচার্য রামানুজের অভ্যুদয় ঘটে এবং তাঁহার অভ্যুদয়ের মধ্য দিয়াই পরিণতি লাভ করে প্রেম-ভক্তি-সিদ্ধ আড়বারদের সাধনা ও মতবাদ। রামানুজীয় ভক্তিবাদ সারা দাক্ষিণাত্য প্রবল ভাববন্যা প্রবাহিত করে, শঙ্কর বিরোধী দ্বৈতবাদের প্রভাব নানাস্থানে অনুভূত হইতে থাকে। অনন্তশায়ী বিষ্ণু ও মুরলীধর কৃষ্ণের মহিমা কতকগুলি মঠ মন্দির ও সম্প্রদায়কে কেন্দ্র করিয়া ধীরে ধীরে ছড়াইয়া পড়ে। বাসুদেবের পিতা পণ্ডিত মধ্যগেহ ভট্ট ছিলেন ভক্তি রসাশ্রিত সাধন-ধারার একজন বিশিষ্ট ধারক ও বাহক। তাঁহার ইষ্ট অনন্তেশ্বর নারায়ণ, আর গৃহে পূজিত হইতেন শালগ্রাম শিলা। পুত্রের বাসুদেব নামকরণ হইতেও অনুমান করা যায়, মধ্যগেহ ভট্ট বেদান্তী বা কর্মকাণ্ডী সাধক ছিলেন না, সাধনজীবনে ভক্তিমার্গই তিনি অনুসরণ করিয়া চলিতেন।

বলা বাহুল্য পিতার ঐতিহ্য ও ব্যক্তিত্বের প্রভাব আর গৃহের ভজন-পূজনময় পরিবেশ বাসুদেবের ধর্মীয় আদর্শ ও সাধনজীবনকে অনেকাংশে প্রভাবিত করিয়া তোলে। অতি তরুণ বয়সেই এই প্রতিভাধর পণ্ডিত পরিণত হন এক শুদ্ধাচারী ভক্তিপরায়ণ সাধকে।

উডুপীতে শাস্ত্রবিদ্ আচার্য ও সাধু-সন্ন্যাসীর সংখ্যা কম নয়। ইঁহাদের মধ্যে বিদ্যাবত্তা ও সাধনার দিক দিয়া বিশিষ্টতম হইতেছেন আচার্য অচ্যুতপ্রকাশ। বাসুদেব মনে মনে স্থির করিলেন, এবার এই মহাত্মার কাছেই বেদ-বেদান্ত ও ষড়দর্শনের উচ্চতম পাঠ গ্রহণ করিবেন।

একদিন অতি প্রত্যূষে উডুপীতে অচ্যুতপ্রকাশের মঠে গিয়া তিনি উপস্থিত। শ্রদ্ধাভরে প্রণাম নিবেদন করিয়া নিজের পরিচয় দিলেন; কহিলেন, "আচার্যবর, অনেক

---

১ অনেকের ধারণা, প্রথম জীবনের এইসব দৈহিক পরাক্রমের কথা স্মরণ রাখিয়াই উত্তরকালে মধ্বের অনুগামীরা তাঁহাকে বায়ুপুত্র বা বায়ুর অবতার বলিয়া প্রচার করিতে শুরু করেন। নারায়ণ ভট্ট রচিত মধ্ববিজয় ও মণিমঞ্জরীতে এই বায়ু-তত্ত্বটি বার বার উল্লিখিত হইয়াছে।

আশা নিয়ে আপনার চরণে শরণ নিতে এসেছি। আপনি আমায় কৃপা করুন, শাস্ত্রতত্ত্বের উপদেশ দিয়ে করুন কৃতকৃতার্থ।"

"বৎস, তোমার পিতা মধ্যগেহ নারায়ণ ভট্টকে আমি জানি। তিনি সুপণ্ডিত এবং বিষ্ণুর উপাসক। তাঁর ছেলে হয়ে আমার মতো অদ্বৈত বেদান্তীর কাছে কেন তুমি শাস্ত্রের পাঠ নিতে এলে? এর রহস্য কি, আমায় তা খুলে বলতো?" জিজ্ঞাসু নেত্রে চেয়ে থাকেন অচ্যুতপ্রকাশ।

"প্রভু, আমি আমার পিতার কাছে শুনেছি, অদ্বৈত বেদান্তী হয়েও আপনি ভক্তি-মার্গের উপর মোটেই খড়্গহস্ত নন। চন্দ্রমৌলীশ্বর শিবের মন্দির আর শেষশায়ী-বিষ্ণু অনন্তেশ্বরের মন্দির, এই দুই পবিত্রপীঠেই রয়েছে আপনার স্বচ্ছন্দ গতায়াত। আর এ কথাও আমি শুনেছি, আপনার গুরু প্রাজ্ঞতীর্থ মহারাজ দশনামী সন্ন্যাসী হয়েও ভক্তিমার্গের প্রতি গভীরভাবে আকৃষ্ট ছিলেন। তাই অনেক ভেবেচিন্তে আপনারই আশ্রমে আমি এসেছি।"

সুন্দর-সুঠামদেহ তরুণ ব্রাহ্মণ শিক্ষার্থীর দিকে সপ্রশংস দৃষ্টিতে তাকাইয়া থাকেন অচ্যুতপ্রকাশ। বাসুদেবের দুই নয়ন প্রতিভার দীপ্তিতে প্রোজ্জ্বল। আননে রহিয়াছে নিষ্ঠা ও সংকল্পের দৃঢ়তা। অচ্যুতপ্রকাশ অন্তরে মহা উৎফুল্ল হইয়া উঠিয়াছেন। বাসুদেবের সঙ্গে কিছুক্ষণ শাস্ত্রালাপের পর স্নেহপূর্ণস্বরে কহিলেন, "বৎস, আমি বুঝতে পারছি, পরমাত্মার কৃপায় তুমি দিব্য প্রতিভা নিয়েই জন্মেছো। একদিন দেশ ও ধর্মের মহা উপকার সাধিত হবে তোমার মনীষায় ও সাধনায়। আমি সানন্দে অনুমতি দিচ্ছি, আমার এ আশ্রমে থেকে উচ্চতর শাস্ত্রপাঠ তুমি গ্রহণ করতে পারো।"

সেদিন উড়ুপীর মঠে আচার্য অচ্যুতপ্রকাশের কাছে আশ্রয় লাভের পর হইতে বাসুদেবের জীবনে শুরু হইয়া গেল এক নতুনতর অধ্যায়।

ন্যায়, সাংখ্য, বেদ-বেদান্তের অধ্যয়ন শুরু হয়। অপূর্ব নিষ্ঠায় বাসুদেব এগুলি একের পর এক আয়ত্ত করিতে থাকেন। কিন্তু সব সময়েই দেখা যায় গুরু অদ্বৈত-বেদান্তের পাঠ শুরু করিলেই বাসুদেব তাঁহার বিরুদ্ধে তুলিয়া ধরেন ভক্তিবাদী ব্যাখ্যা, আপন ক্ষুরধার বুদ্ধি ও অমানুষী মনীষার সাহায্যে প্রয়োগ করেন বিস্ময়কর শাস্ত্র প্রমাণ ও যুক্তিতর্ক। ক্রমে উড়ুপীর বিভিন্ন মঠ-মন্দিরে ও সন্নিহিত অঞ্চলে আচার্য অচ্যুতপ্রকাশের এই প্রতিভাধর ছাত্রের খ্যাতি ছড়াইয়া পড়িতে থাকে।

পুত্র বাসুদেব এখন শাস্ত্রপারঙ্গম। বিদ্যাবত্তা ও চরিত্রনিষ্ঠায়ও বহু লোকের দৃষ্টি তিনি আকর্ষণ করিতেছেন। ভট্টদম্পতির অন্তর তাই গর্বে ও তৃপ্তিতে ভরিয়া উঠিয়াছে।

একদিন অবসরমতো মধ্যগেহ ভট্ট পুত্রকে নিকটে ডাকিলেন। প্রসন্ন কণ্ঠে কহিলেন, "বাসুদেব, তোমার মতো কৃতী পুত্রকে পেয়ে আমি এবং তোমার জননী পরম সুখী। কিন্তু বাবা, এখন তোমায় আমাদের দুজনার একটা অনুরোধ রাখতে হবে। এবার তুমি গার্হস্থ্য আশ্রমে প্রবেশ করো। সুলক্ষণা একটি পাত্রী আমরা দেখে রেখেছি। তাকে তুমি বিবাহ করো, আর ঘরেই একটি অধ্যাপনার টোল খুলে বসো। সংসার-জীবনে তুমি স্থির হয়ে বসলে আমরা একেবারে নিশ্চিন্ত হতে পারি।'

নত শিরে কিছুক্ষণ চুপ করিয়া থাকিয়া বাসুদেব উত্তর দেন, "পিতা, আপনি আমায় মার্জনা করুন। গার্হস্থ্য আশ্রম আমার জন্য নয়। তাছাড়া, আমি সঙ্কল্প করেছি—অচিরেই একটি শুভদিন দেখে সন্ন্যাস গ্রহণ করবো, এবং আচার্য অচ্যুত-প্রকাশের কাছ থেকেই নেবো দীক্ষা ও সন্ন্যাস।"

ভট্ট চমকিয়া উঠেন। এ কি অদ্ভুত অপ্রত্যাশিত সঙ্কল্প তাঁহার পুত্রের? এ যে বিনা মেঘে বজ্রপাত। আর্ত কণ্ঠে কহেন, "বৎস, কেন এমন মর্মভেদী কথা বলছো? ভেবেছিলাম, তুমি সুপণ্ডিত ও ধর্মনিষ্ঠ আচার্য হবে, যশ অর্থ মানের হবে অধিকারী, আর তোমার হাতে ঘর-সংসারের ভার দিয়ে আমরা দিন কাটাবো ধ্যান ভজন নিয়ে—পরম নিশ্চিন্তে। তোমার তো সংসার ত্যাগ করা চলে না বৎস।

"সংসার অনিত্য বলে, মায়া-বিভ্রম বলে আমি সংসার ছাড়ছিনে, বাবা। সংসার ছাড়ছি, এ সংসারের প্রভু শ্রীনারায়ণের সেবায় লাগবো বলে। আপনাকে আর জননীকে যে তিনিই রক্ষা করবেন। আমার জীবনের লক্ষ্য চিরতরে স্থির হয়ে গেছে। সঙ্কল্প করেছি, ভক্তি-সাধনভ্রষ্ট এই পৃথিবীতে ভক্তিবাদ নূতন ক'রে প্রচার করতে হবে। আর সে প্রচার হবে শাস্ত্রভিত্তিক। আমি ভেতর থেকে শক্তি পেয়েছি, উপলব্ধি করেছি—এই দুরূহ ভগবৎ-কর্মে আমার একটা নির্দিষ্ট ভূমিকা রয়েছে।"

আত্মপ্রত্যয় ও সঙ্কল্পের দৃঢ়তা ফুটিয়া উঠে তরুণ বাসুদেবের চোখে মুখে।

ব্যাকুল কণ্ঠে পিতা কহেন, "বাবা বাসুদেব, তোমায় যে আমরা লাভ করেছি অনন্তেশ্বর নারায়ণের কৃপায়। দীর্ঘদিন ব্রত উপবাস ক'রে প্রভুর চরণে অন্তরের আবেদন জানিয়েছি, প্রসন্ন হয়ে তিনি তোমায় পাঠিয়েছেন আমাদের ঘরে।

"প্রভুর বরে আমার জন্ম। তাইতো আমার দৃঢ় বিশ্বাস, প্রভুর আদিষ্ট কর্ম-যজ্ঞেই হবে এ জীবন উৎসর্গিত।"

"সবই তো শুনলাম। কিন্তু বাবা, তুমি যে আমাদের একমাত্র পুত্র। তুমি সন্ন্যাস নিলে, তোমার পিণ্ডদান থেকেও যে আমরা বঞ্চিত হবো। এমনতর অধর্মের কাজ তুমি করো না, বাবা।"

নীরবে দাঁড়াইয়া কিছুকাল আত্মাবগাহন করেন বাসুদেব। তারপর ধীর প্রশান্ত-কণ্ঠে কহেন, "পিতা, আমার দ্বারা আপনার পারলৌকিক কল্যাণের কোনো ক্ষতি না হয়, তা আমি দেখবো। বেশ, আচার্য অচ্যুতপ্রকাশের আশ্রয়ে থাকলেও আমার সন্ন্যাস গ্রহণ আমি আপাতত স্থগিত রাখবো। আমার অন্তরাত্মা বলছে, অদূর ভবিষ্যতে আমার একটি অনুজ জন্মগ্রহণ করবে। তখন আর আপনাদের পিণ্ডলোপের ভয় থাকবে না। সে ভূমিষ্ঠ হবার পরেই আমি প্রবেশ করবো সন্ন্যাস আশ্রমে।"

পিতৃভক্ত বাসুদেব তাঁহার এ প্রতিজ্ঞা ভঙ্গ করেন নাই। উত্তরকালে কনিষ্ঠভ্রাতার জন্মের পরই তিনি সংসার ত্যাগ করিয়াছিলেন।

সন্ন্যাস না নিলেও অচ্যুতপ্রকাশের কাছে দীক্ষা নিতে বাসুদেব বিলম্ব করেন নাই। আচার্যের মঠে থাকিয়া তাঁহার নির্দেশিত পথে অনন্য নিষ্ঠার তিনি উদ্‌যাপন করিয়া চলেন তাঁহার সাধনা ও স্বাধ্যায়। অচিরে সমগ্র কানাড়া অঞ্চলে তিনি পরিচিত হইয়া উঠেন এক অসামান্য পণ্ডিত ও সাধকরূপে।

এভাবে বারো বৎসর অতিক্রান্ত হওয়ার পর মধ্যগেহ নারায়ণ ভট্টের গৃহে আবির্ভূত হয় আর একটি পুত্রসন্তান।[১]

এবার বাসুদেবের অভীষ্ট সিদ্ধির পথে আর কোনো বাধা থাকে না, জনক ও জননীর সম্মতি নিয়া তিনি চিরতরে গৃহত্যাগ করেন। পঁচিশ বৎসরের সাধননিষ্ঠ প্রতিভাদীপ্ত জীবনে শুরু হয় সন্ন্যাস আশ্রমের সুকঠোর ব্রত।

গুরু এই নবীন শিষ্যের সন্ন্যাস নাম দেন, পূর্বপ্রজ্ঞতীর্থ। পূর্বাশ্রমে বাসুদেব ছিলেন আচার্য মধ্যগেহের পুত্র, এজন্য আচার্য মধ্ব নামেও তিনি সে অঞ্চলে পরিচিত হইয়া উঠেন।

আচার্য অচ্যুতপ্রকাশের মঠে ছাত্র ও সন্ন্যাসী শিষ্যদের ভিড় লাগিয়াই আছে। নিত্যকার সাধনভজনের সঙ্গে সঙ্গে শিক্ষার্থী ও সাধুরা শাস্ত্রপাঠ ও বিচার বিতর্কে থাকেন সদা তৎপর। আর এ সময়ে নবীন আচার্য মধ্বই ইঁহাদের মধ্যমণি। বিশেষ করিয়া বেদান্তের ভক্তিবাদী আলোচনায়, ভাগবত ও মহাভারত পুরাণের ব্যাখ্যানে তাঁহার সমকক্ষ কেহ নাই। ন্যায়শাস্ত্রেও মধ্বের দখল অসামান্য। সুযোগ পাইলেই বেদান্তের ভাষ্য নিয়া বর্ষীয়ান্ গুরুর সঙ্গে তিনি বিতর্ক বাধাইয়া বসেন, গভীর শাস্ত্রজ্ঞান ও তর্কশক্তির সাহায্যে আচার্য শঙ্করের অদ্বৈতবাদের ত্রুটি-বিচ্যুতি উদ্ঘাটন করেন, এই মতবাদের উপর হানেন প্রচণ্ড আঘাত।

গুরু অচ্যুতপ্রকাশ একজন কেবলাদ্বৈতী সন্ন্যাসী হইলেও অন্তরে অন্তরে ভক্তিরসের পরম রসিক। ভক্তি আন্দোলনের একটা নূতনতর স্রোতধারা উড়ুপীর শেষশায়ী নারায়ণ বিগ্রহ অনন্তেশ্বরকে কেন্দ্র করিয়া বিস্তারিত হোক, এই আশা গোপনে এতকাল তিনি পোষণ করিতেছিলেন। এবার প্রতিভাধর নবীন শিষ্য মধ্বকে দেখিয়া, তাঁহার বিরাট প্রতিশ্রুতি লক্ষ্য করিয়া, তিনি মহা উল্লসিত। মনেপ্রাণে সদাই উপলব্ধি করেন, উড়ুপীর মঠে যে উৎস তিনি রচনা করিতেছেন অদূর ভবিষ্যতে তাহার লোকপাবনী কল্যাণধারা ছড়াইয়া পড়িবে ভারতভূমির দিকে দিকে।

কয়েক বৎসরের মধ্যেই মঠের নেতৃত্ব মধ্বের উপর আসিয়া পড়ে। গুরু তাঁহাকে একদিন ডাকিয়া বলেন, "বৎস, আমার এ দেহ প্রাচীন হয়েছে, অচিরে এটি আরও অপটু হয়ে পড়বে। তাই আমার ইচ্ছে, তুমি এখানকার সন্ন্যাসীদের নেতা হয়ে বসো, আর মঠ পরিচালনার দায়িত্ব নিজ হাতে তুলে নাও।"

এক শুভদিনে অচ্যুতপ্রকাশ স্থানীয় সাধু-সন্ন্যাসী ও সজ্জনদের আহ্বান করেন, সকলের সমক্ষে মধ্বের হাতে তাঁহার উড়ুপী মঠের সর্বময় ক্ষমতা সঁপিয়া দেন। স্নেহপূর্ণ স্বরে কহেন, "বৎস, আজ হতে এই মঠের সমস্ত কর্তব্য সম্পাদনের ভার তোমার ওপর রইলো। এখানকার মঠাধীশরূপে তোমার নূতন নাম হলো— আনন্দতীর্থ।"

উত্তরজীবনে মধ্বকে তাঁহার সমস্ত শাস্ত্রগ্রন্থ ও ভাষ্যে গুরুদত্ত এই মঠাধীশ-নামই ব্যবহার করিতে দেখা গিয়াছে।

---

১ উত্তরকালে এই শিশু পরিচিত হন বিষ্ণুতীর্থ নামে। পিতা ও মাতার দেহান্তের পর তিনিও জ্যেষ্ঠভ্রাতার অনুসরণে সন্ন্যাস গ্রহণ করেন।

মধ্বের সমকালীন ভারতে, বিশেষত দাক্ষিণাত্যে দার্শনিকতা ও ধর্মীয় মতবাদের দ্বন্দ্ব সংঘর্ষ নিতান্ত কম ছিল না। সারা দেশ তখন বহুতর খন্ডরাজ্যে বিভক্ত। এই সব রাজসভায় তর্কদক্ষ পণ্ডিতদের সমাদর ছিল প্রচুর। ছোট বড় রাজারা যুদ্ধ বা বাদ-বিসংবাদে লিপ্ত। পথ-প্রান্তরের অবস্থাও তেমন নিরাপদ নয়। কিন্তু এই অশান্তিময় পরিবেশেও তর্কশূর বা বিচার-মল্লেরা পরমানন্দে দেশের সর্বত্র ঘুরিয়া বেড়াইতেন। তাঁহাদের সংবর্ধনায় ও বিচারসভার অনুষ্ঠানে রাজা-প্রজা ধনী-নির্ধন সকলেরই উৎসাহ ও উল্লাসের সীমা থাকিত না।

বিচারমল্লতার জন্য ঐ সব শাস্ত্রবিদ্ পণ্ডিতদের নানা উপাধি দেওয়া হইত। ইঁহাদের কেউ ছিলেন তর্কপঞ্চানন, কেহ বাদীসিংহ, কেউ বা খ্যাত ছিলেন প্রতিবাদী-ভয়ংকর নামে। রাজসভা, মঠ-মন্দির বা ধর্ম অধিবেশনে এই সব তর্কদক্ষ দুর্ধর্ষ পণ্ডিতদের মর্যাদা ছিল অসাধারণ।

উড়ুপীর মঠে মাঝে মাঝে দেশ-বিদেশখ্যাত ভ্রাম্যমাণ পণ্ডিতদের আগমন ঘটিত। ইঁহাদের সহিত সংঘর্ষের জন্য আচার্য মধ্ব দীর্ঘদিন যাবৎ নিজেকে প্রস্তুত করিয়া তুলিতেছেন। ইতিমধ্যেই সাধু-সন্ন্যাসী ও পণ্ডিতদের মধ্যে তাঁহার শাস্ত্রজ্ঞান ও বিচার নিপুণতার খ্যাতি কম ছড়াইয়া পড়ে নাই। বিদেশী পণ্ডিতেরা উড়ুপীতে আসিলেই আচার্য তাঁহাদের সহিত তর্কযুদ্ধে নামিতেন, ভক্তিবাদী ব্যাখ্যা ও বিচারের মধ্য দিয়া করিতেন তাঁহাদের পর্যুদস্ত।

তর্কযুদ্ধে জয়ী হইলে পাণ্ডিত্যের খ্যাতি বাড়ে, বিপক্ষকে ধরাশায়ী করিয়া একটা আত্মতৃপ্তিও পাওয়া যায়, একথা ঠিক। কিন্তু আচার্য মধ্ব এইসব দ্বন্দ্ব সংঘর্ষে উৎসাহী হইতেন আরও একটা বড় কারণে। তাঁহার জীবন একটি গঠনমূলক মহান্ ঐশ্বরীয় কর্মের জন্য উৎসর্গীত। ভক্তি আন্দোলনের একটি নূতন ধারা তিনি প্রবর্তন করিতে চান। একাজ করিতে হইলে প্রথমত চাই শংকরের অদ্বৈতবাদের খণ্ডন, অপর দিকে চাই রামানুজের বিশিষ্টাদ্বৈত বাদ হইতে একটি পৃথক ও নূতনতর ভক্তিবাদের ধারা উৎসারিত করা।

এজন্য চাই, প্রথমে শাস্ত্র পারঙ্গম ও বিচারদক্ষ পণ্ডিতদের পরাভূত করা ও স্বমতে আনয়ন করা। নতুবা জনসাধারণ তাহা গ্রহণ করিতে চাহিবে কেন? এসময়ে উড়ুপীতে আসিয়া যাঁহারাই তর্কযুদ্ধে অবতীর্ণ হইয়াছেন তাঁহারাই মধ্বের তর্ক-শরজালে হইয়াছেন ভূতলশায়ী।

প্রিয় শিষ্যের কৃতিত্বে বৃদ্ধ আচার্য অচ্যুতপ্রকাশ আনন্দ ও গর্বে ভরপুর। সেদিন তাঁহাকে নিকটে ডাকাইয়া কহেন, "বৎস মধ্ব, যে সংকল্প তুমি গ্রহণ করেছো, তাতো শুধু উড়ুপীর মঠে বসেই সিদ্ধ হবে না। দুর্গ প্রাকারের আড়ালে বসে থেকে ক'টি প্রতি-পক্ষকে তুমি পরাস্ত করবে? এবার দুর্গের বাইরে যাও। আত্মরক্ষার মনোভাব ছেড়ে দিয়ে এগিয়ে পড়ো আক্রমণ করতে। আগে দাক্ষিণাত্যের রাজসভা ও মঠ-মন্দিরগুলিতে উপস্থিত হয়ে বিচার-যুদ্ধ আহ্বান করো। তারপর বেরিয়ে পড়ো সারা উত্তর ভারতের ধর্ম নেতাদের প্রতিদ্বন্দ্বী হবে।"[1]

---

১ তখনকার দিনে ভারতের সকল দার্শনিক ক্ষেত্রেই তার্কিকতা বৃদ্ধি পাইয়াছিল। একাদশ শতাব্দী হইতে চতুর্দশ শতাব্দী পর্যন্ত ন্যায় ও বেদান্তের ক্ষেত্রে বিচারমল্লতা

গুরুর নির্দেশ মধ্ব সানন্দে মানিয়া নেন। শুরু হয় সদলবলে তাঁহার দক্ষিণ ভারত পর্যটন ও শাস্ত্রবিচারের অনুষ্ঠান। এ সময়ে বিভিন্ন অঞ্চলের সাধক ও দার্শনিকদের তিনি তর্কযুদ্ধে পরাস্ত করিতে সমর্থ হন। অবশেষে ঘুরিতে ঘুরিতে উপস্থিত হন বিষ্ণুমঙ্গলম তীর্থে। গুরু অচ্যুতপ্রকাশও এস্থানে তাঁহার সহিত মিলিত হইয়াছিলেন।

মধ্ববিজয় ও মণিমঞ্জরীতে বলা হইয়াছে, ঋদ্ধি-সিদ্ধিসম্পন্ন মধ্ব এই সময়ে তাঁহার সঙ্গীদের কাছে কিছু যোগৈশ্বর্য প্রকটিত করেন। পথ চলিতে চলিতে সে-বার সবাই এক নিবিড় অরণ্যের মধ্য দিয়া অগ্রসর হইতেছেন। নিকটে কোনো জনমানব নাই, আশ্রয় বা খাদ্য সংগ্রহের কোনো সম্ভাবনাও দেখা যাইতেছে না। অথচ সঙ্গীরা ক্ষুধা তৃষ্ণায় অত্যন্ত কাতর হইয়া উঠিয়াছে। এভাবে আর কিছুক্ষণ চলিতে থাকিলে ক্ষুৎ-পিপাসা ও পথশ্রমে কয়েকজনের জীবনান্ত ঘটিবে সন্দেহ নাই।

এ সঙ্কটে কি করা যায়? ব্যগ্র ব্যাকুল মধ্ব সহযাত্রীদের নিয়া এক বৃক্ষতলে আশ্রয় গ্রহণ করেন। হঠাৎ তাঁহার দেহে দেখা দেয় দিব্য ভাবের আবেশ। এক সঙ্গীর ঝুলিতে ভুক্তাবশিষ্ট এক টুকরা শুকনা রুটি পাওয়া যায়। ভাবাবিষ্ট মধ্ব অস্ফুটস্বরে বার বার কি যেন বলিতে থাকেন আর ঐ রুটিটি হাত দিয়া চাপিয়া ধরেন। ক্ষণপরেই সকলে সবিস্ময়ে দেখেন—সঙ্গীদের সবার উদরপূর্তির উপযোগী একরাশ রুটি কোথা হইতে ঐ ঝুলির মধ্যে আসিয়া গিয়াছে।

ভক্ত পণ্ডিত নারায়ণ আচার্যের লেখা গ্রন্থে যোগবিভূতিসম্পন্ন মধ্বের অমানুষী ভোজন সামর্থ্যের একটি চটকদার কাহিনী রহিয়াছে। অনেকের ধারণা, মহাভারতে বায়ুপুত্র ভীমের সম্বন্ধে যাহা বলা হইয়াছে এ কাহিনী অনেকটা তাহারই অনুকরণে রচিত।

নানা অঞ্চলের বিচারসভায় জয়ী হইয়া শিষ্যগণ সহ মধ্ব এবার ত্রিবেন্দ্রামে আসিয়া পৌঁছিয়াছেন। ভক্তিমান ও বিদ্যোৎসাহী বলিয়া এখানকার রাজার খ্যাতি যথেষ্ট। আচার্য মধ্ব তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। আগন্তুক সন্ন্যাসীর নবীন বয়স, চোখে মুখে পাণ্ডিত্য ও প্রতিভার দীপ্তি ছড়ানো। প্রথম দর্শনেই রাজা তাঁহার প্রতি আকৃষ্ট হইলেন। সাদর সংবর্ধনার পর কহিলেন, "সন্ন্যাসীবর, আদেশ করুন, আপনার কোন্ সেবায় নিজেকে আমি নিয়োজিত করতে পারি।"

"মহারাজ, আমি সর্বত্যাগী সন্ন্যাসী, নিজের সেবার জন্য আমি মোটেই আগ্রহী নই। এই ভক্তিহীন ভ্রষ্টাচার যুগে ভক্তিবাদ প্রচারের জন্য আমি কৃতসংকল্প। আপনি কালবিলম্ব না ক'রে একটি বিচারসভা আহ্বান করুন সেখানে ভক্তিহীন অদ্বৈতবাদের উপর হানবো আমি চূড়ান্ত আঘাত।"—ধীর গম্ভীর স্বরে বলেন আচার্য মধ্ব।

"আপনি কি রামানুজের বিশিষ্টাদ্বৈতবাদের অনুগামী?'

"না, মহারাজ, আমার ভক্তিবাদ তা থেকে একেবারে পৃথক। আমার মতে, ব্রহ্ম ও

---

বেশ চলিয়াছে। এই সময়েই তার্কিক শিরোমণি শ্রীহর্ষ মিশ্র, গঙ্গেশ উপাধ্যায়, চিৎসুখাচার্য, আনন্দবোধ ভট্টারকাচার্য, লীলাবতীকার বল্লভাচার্য, বেদান্ত দেশিকাচার্য ও বিদ্যারণ্য মুনীশ্বরের আবির্ভাব। ইহারা সকলেই তার্কিক, এবং এই কয়েক শতাব্দী তার্কিকতারই যুগ বলিলে অত্যুক্তি হয় না।—প্রজ্ঞানন্দ: বেদান্তদর্শনের ইতিহাস

# সমর্থ রামদাস

ছোট ছেলে নারায়ণকে নিয়া রাণুবাঈ বড় বিপদে পড়িয়াছেন। গ্রামের স্কুলে তাহার লেখাপড়া সমাপ্তপ্রায়; এবার সে দাদা গঙ্গাধরের সঙ্গে থাকিয়া কাজকর্ম করিবে, ঘর-সংসার করিবে, ইহাই রাণুবাঈ চান। কিন্তু নারায়ণ এ কথায় কান পাতে না। সাধু-সন্তের খোঁজ পাইলেই তাঁহাদের পিছনে করে ঘোরাঘুরি, মাঝে মাঝে মঠে-মন্দিরে গিয়াও চোখ বুজিয়া বসিয়া থাকে। আর গঙ্গাধরের কাছে বলিয়া বেড়ায়, ঘরে তাহার মন মোটেই টিকে না, সন্ন্যাস নিয়া হইবে সে দেশত্যাগী।

জননী সেদিন নারায়ণকে নিকটে ডাকিলেন। যা হোক একটা বুঝাপড়া আজ তাহার সঙ্গে করিতেই হইবে। আর দেরি করা সঙ্গত নয়। কোমল স্বরে কহিলেন, "বাবা নারায়ণ, এখন তুই বড় হয়েছিস, লেখাপড়াও কিছুটা শিখেছিস। তোর দাদা গঙ্গাধর তো সংসারের জন্যে খেটে খেটে সারা হ'ল, তোর কি উচিত নয় তাকে সাহায্য করা, তার সংসারের ভার লাঘব করা? আরও একটা জরুরী কথা। আমার বয়স হয়েছে, শরীর খারাপ হচ্ছে দিন দিন। বড় বউ পার্বতীর উপর অন্যায় রকমে সংসারের কত চাপ পড়েছে। তাকে সাহায্য করবার জন্য বাড়িতে আর একটি বউ আনা দরকার। তাই আমি ঠিক ক'রে ফেলেছি, আসছে মাসেই তোর বিয়ে দেবো। ইতিমধ্যে ভালো ঘরের সুলক্ষণা একটি পাত্রীও আমি মনে মনে ঠিক ক'রে রেখেছি।"

"মা, তোমার দুটো ইচ্ছের কোনোটিই যে আমি পূরণ করতে পারছিনে। আমি বলি কি, আমার আশা বরং তুমি ছেড়েই দাও।" অবলীলায় উত্তর দেয় নারায়ণ।

"এসব কি তুই বাজে বকছিস? এ শুধু তোর দায়িত্ব এড়ানোর একটা ছুতো।"

"না, মা, সত্যি কথাই বলছি। গৃহস্থী আমায় দিয়ে কখনো হবে না। জানিনে, কেন এক অজানা রাজ্যের হাতছানি কেবলই আমায় ডাকছে। আর দ্যাখো মা, প্রায়ই আমি স্বপ্নে প্রভু রামজীকে দেখি, ভক্তবীর মারুতিকেও দেখি। শুধু তাই নয়, কি এক অদ্ভুত শূন্যতায় আমার হৃদয় ছটফট করে। আর ভেতর থেকে কে যেন বার বার অস্ফুট স্বরে বলে ওঠে—ওরে সাবধান, সাবধান সংসারের জালে যেন জড়িয়ে পড়িসনে —সদ্‌গুরুর কাছে তুই ছুটে যা, মন্ত্র নে তাঁর কাছ থেকে, আর এই মন্ত্রের ভেলায় চড়ে পৌঁছে যা প্রভু রামচন্দ্রজীর চরণে।"

পুত্রকে হারানোর আশঙ্কায় জননীর হৃদয় কাঁপিয়া উঠে। নিজেকে সামলাইয়া নিয়া রাণুবাঈ বলেন, "বেশ তো বাবা, মন্ত্র নিতে হয়, রামজীর ধ্যান-জপ করতে হয় —তা বাড়িতে বসেই তো ওসব করা যায়। এজন্য সংসার ছাড়া কেন, বল্‌তো?"

"না, মা। সন্ন্যাসীর মুক্ত জীবনই আমি নেবো। গ্রামে যখন সাধু-সন্ন্যাসীর জমায়েত আসে, আমি তাঁদের দেখে দেখে মুগ্ধ হই। কোনো পিছুটান নেই, সঞ্চয় নেই। নেই কোনো বন্ধন বা জটিলতা। একমনে ইষ্টধ্যান করার পরম সুযোগ রয়েছে তাঁদের। এই জীবনই আমার বড় ভালো লাগে।"

"বাবা নারায়ণ, শুধু নিজের ভালো লাগার পিছনেই চলতে নেই, বাপ মায়ের ভালো লাগার দিকেও যে চাইতে হয়। ভেবে দ্যাখ্, প্রভু রামজী তাঁর বাপ-মায়ের কি বাধ্যই না ছিলেন। তাঁদের তৃপ্তির জন্য কি-ই না করতে পারতেন তিনি। তুইও তোর অভাগিনী মায়ের দিকে একটু ফিরে তাকাস্, বাবা। সাত বছর আগে তোদের বাবা স্বর্গে গেছেন, দুটি নাবালক পুত্র আমার হাতে সঁপে দিয়ে। তোর তখন মাত্র পাঁচ বৎসর বয়স। কত দুঃখে কষ্টে তোদের দু'ভাইকে আমি এতকাল মানুষ করেছি। তোর বাবার কথা মনে ক'রে, এই দুঃখিনী মায়ের মুখ চেয়ে, তুই ঘর-সংসারে থাক্, আমাদের দুঃখের ভার লাঘব কর, বাবা। আর জেনে রাখিস্, তুই যদি আমাদের দুঃখ না বুঝিস্, কথার অবাধ্য হোস্, তবে আমিও আমার নিজের পথ দেখবো। হবো আত্মঘাতিনী।" –সাশ্রুনয়নে কাতর কণ্ঠে একথা বলিতে বলিতে জননী নারায়ণের হাত দুটি চাপিয়া ধরিলেন।

মায়ের নয়নের অশ্রু, পিতার মৃত্যুর করুণ স্মৃতি, নারায়ণের সংকল্প টলাইয়া দেয়। মন তাহার কোমল হইয়া আসে। ছলছল নয়নে উত্তর দে, "মা, তুমি এমন ক'রে কাঁদাকাটি ক'রো না। বেশ তো তোমার ইচ্ছে অনুসারেই আমি কাজ করবো।"

"তা হলে, তোর বিয়ের সম্বন্ধ আমি পাকাপাকি ক'রে ফেলি, কি বলিস্? আসন্ গাঁও-এ এক সৎ গৃহস্থ রয়েছেন, নাম তাঁর ভানুজিপন্থ চোরাল্পুরকর। তাঁর একটি মেয়ে আছে, যেমন সুন্দরী, সুলক্ষণা, তেমনি স্বভাবটিও সুন্দর। প্রস্তাব নিয়ে তারা ঘোরাফেরা করছে অনেকদিন ধরে। আমরা সম্মতি দিলেই হয়।" জননী রাণুবাঈ এবার স্বস্তির নিশ্বাস ত্যাগ করেন। পরদিনই কন্যাপক্ষের সহিত কথা পাকা করার জন্য লোক পাঠান, দিনক্ষণওধার্য করা হয়।

বিবাহের রাত। বরযাত্রীরা সাড়ম্বরে কনের বাড়িতে উপস্থিত হইয়াছেন। বরকর্তা গঙ্গাধর মহা উৎসাহে এদিক ওদিক ছুটাছুটি করিতেছেন। আত্মীয়-কুটুম্বদের হাসি গান আনন্দ-কলরবে কান পাতা দায়। বাদ্যভাণ্ড, মশালের আলো আর আতস-বাজীতে আকাশ বাতাস সরগরম।

অল্পকাল মধ্যে অনুষ্ঠান শুরু হইয়া যায়। সুসজ্জিত কনেকে নিয়া আসা হয় বিবাহ-সভায়। বরকনের মাঝখানে আড়াল রচনা করিয়া আছে শুধু একটি পর্দা, এখনি সেটি উত্তোলন করা হইবে, চার চোখের হইবে শুভ মিলন।

এমন সময় জ্বলন্ত মশালধারীদের সতর্ক করিতে গিয়া কে যেন গম্ভীর আওয়াজে বলিয়া উঠে সাবধান। বিদ্যুৎস্পৃষ্টের মতো হঠাৎ শিহরিয়া উঠে বরবেশী নারায়ণ। চিন্তার ঝলক্ খেলিয়া যায় তাহার অন্তরে। সাবধান? সে কি। এ কথাটি যে তাহার পূর্বেকার শোনা, অন্তর্লোক হইতে উদ্গত এই বাণী আরো কয়েকবার যে তাহার নিকট পৌঁছিয়াছে। আজো এই বাণী তাহারই উদ্দেশেই উচ্চারিত। ভ্রান্তিবশে সংসারের জালে আজ সে জড়াইতে যাইতেছে। আর তো কোনো দিনই এই জাল ছিন্ন করিয়া সে বাহির হইতে পারিবে না। নাঃ, এই মুহূর্তেই ইহার একটা প্রতিবিধান সে করিবে। বিবাহের শৃঙ্খল এড়াইয়া এখনি এই মুহূর্তে এখান হইতে করিবে পলায়ন।

সিদ্ধান্ত অনুযায়ী কাজ করিতে দেরি হয় না। তৎক্ষণাৎ বরের টোপর ও উত্তরীয়

নারায়ণ ভূতলে নিক্ষেপ করে, 'জয় রামজী' বলিয়া উচ্চকণ্ঠে ধ্বনি দেয়, বিবাহের অঙ্গন হইতে ছুটিয়া বাহির হইয়া আসে। তারপর বাড়ির পিছনের রাস্তা দিয়া ধাবিত হয় নিকটস্থ জঙ্গলের দিকে।

বিবাহ-সভায় উপস্থিত লোকজন এ কাণ্ড দেখিয়া হতবাক্ হইয়া যায়। ক্ষণপরেই তাহাদের চমক ভাঙে—'ধর্-ধর্' শব্দে সবাই করিতে থাকে পলাতক বরের পশ্চাদ্‌ধাবন।

চারিদিকে অন্ধকার, রাস্তাঘাট কিছুই দেখা যায় না, ইতিমধ্যে সবার অলক্ষ্যে নারায়ণ কোথায় উধাও হইয়া গিয়াছে। অবশেষে উৎসাহী অনুসরণকারীরা নিবৃত্ত হয়, হতাশ হইয়া ঘরে ফিরিয়া যায়। আলো হাসি গানে ভরা বিবাহ-বাড়িতে নামিয়া আসে নৈরাশ্যের অন্ধকার। ভগ্নদূতের মতো গঙ্গাধর গৃহে ফিরিয়া আসেন, জননীর কাছে বর্ণনা করেন এই দুর্দৈবের কথা। মর্মভেদী কান্নায় জননী ভাঙিয়া পড়েন। পুত্র নারায়ণ প্রায়ই যে তাঁহার কাছে প্রকাশ করিত গৃহত্যাগের সংকল্প। জননী বুঝিলেন, বিবাহ-বাসর হইতে পলায়ন করিয়া সেই সংকল্পই আজ সে সিদ্ধ করিতে চলিয়াছে। সংসারে সে আর কোনোদিন ফিরিয়া আসিবে না।

এদিকে বিবাহ-বাসর হইতে লাফাইয়া পড়িয়া নারায়ণ উর্দ্ধশ্বাসে চলিয়াছে। গ্রামের চেনা রাস্তা তাহার পক্ষে মোটেই নিরাপদ নয়, অনুসরণকারীরা যে কোনো সময়ে ধরিয়া ফেলিতে পারে, তাই অন্ধকার বনপথ দিয়াই সে অগ্রসর হইতেছে। দুই পা ক্ষত-বিক্ষত, গাছের গুঁড়ির আঘাতে মাথা ফাটিয়া গিয়াছে, কিন্তু তাহাতে কোনো ভ্রূক্ষেপ নাই। উন্মাদের মতো কেবলি সে ছুটিয়া চলিয়াছে।

দীর্ঘপথ অতিক্রম করার পর তাহার মনে হইল, এবার সে অনেকটা নিরাপদ। শরীর তাহার বড়ই শ্রান্ত, ক্ষত ও আঘাতের বেদনায় কাতর। এবার কিছুটা বিশ্রাম না নিলে আর চলে না। কিন্তু এই অন্ধকার রাত্রে, দুর্গম বনের মধ্যে আশ্রয় কোথায়?

সম্মুখে দণ্ডায়মান এক বিশাল বটবৃক্ষ। নারায়ণ স্থির করিল, এই বৃক্ষশাখে উঠিয়া এই রাতটা কাটাইয়া দিবে। শয়নের অসুবিধা হইলেও এ ব্যবস্থায় অন্তত হিংস্রজন্তুর আক্রমণের ভয় নাই। বৃক্ষের প্রশস্ত শাখায় অবসন্ন দেহটি এলানোর সঙ্গে সঙ্গে নিদ্রায় সে অভিভূত হইয়া পড়ে।

পরদিন আবার শুরু হয় পথ চলা। বনের প্রান্তদেশে গিয়া এক ব্রাহ্মণের কুটিরে নারায়ণ আশ্রয় পায়। সেখানে স্নানাহার-সম্পন্ন করার পর শরীর অনেকটা সুস্থ হইয়া উঠে।

ভাগ্যক্রমে ঘটে একদল তীর্থ যাত্রীর সঙ্গে তাহার সাক্ষাৎ। দলটি যাইতেছে পঞ্চবটী দর্শনে। প্রভু শ্রীরামচন্দ্রের পুণ্যময় লীলাভূমি এই স্থান। নারায়ণের মনপ্রাণ আনন্দে নৃত্য করিয়া উঠে, তীর্থচারীদের দলে তখনই সে ভিড়িয়া পড়ে। তারপর এগারো দিনের পদযাত্রা শেষে উপনীত হয় পঞ্চবটীতে।

এই পরম পবিত্রতীর্থে অবস্থানের সময়ই নারায়ণের জীবনে হয় নব অরুণোদয়, গুরুকৃপা ও অনন্য সাধনার বলে সে পরিণত হয় প্রভু-রামচন্দ্রের কৃপাধন্য এক মহান্ সাধকে। তাঁহার নব নামকরণ হয় রামদাস। শাস্ত্রবিদ্, যোগবিভূতিসম্পন্ন

মহাপুরুষ, সমর্থ রামদাস শুধু এক সিদ্ধ রামাইৎ সাধুই নন, মহারাষ্ট্রের উজ্জীবনে ও দক্ষিণ ভারতে রামভক্তির প্রচারকর্মে তাঁহার অবদান অসামান্য। ছত্রপতি শিবাজীর নব মহারাষ্ট্র নির্মাণের, ধর্মরাজ্য স্থাপনের, প্রেরণা ও পরিকল্পনাও উদ্ভূত হইয়াছিল এই মহাত্মারই সিদ্ধজীবন হইতে। বৈরাগীর উত্তরীয়কে রাষ্ট্রের পতাকারূপে চিহ্নিত করিয়া দিয়া রামদাস ভারতের জনজীবনের পুরোভাগে স্থাপন করিয়াছিলেন ত্যাগ-বৈরাগ্য ও অধ্যাত্মশক্তির কালজয়ী মাহাত্ম্য।

হায়দ্রাবাদ নগরীর পনের মাইল দূরে জাম্‌বা নামক একটি ক্ষুদ্র গ্রাম। মহারাষ্ট্রের অন্যান্য অঞ্চলের মতো এ স্থানটি রুক্ষ ও পিঙ্গল নয়, চারদিকে রহিয়াছে শস্যশ্যামল ক্ষেত্র দিয়া ঘেরা। এই গ্রামে বাস করিতেন সূর্যজী পন্থ নামে এক সদাচারী ব্রাহ্মণ। তাঁহার পত্নী রাণুবাঈ-ও পরিচিতা ছিলেন ধর্মপ্রাণা মহিলারূপে।

পন্থজীর বয়স যৌবনের কোঠা পার হইতে চলিয়াছে, কিন্তু এ যাবৎ কোনো সন্তানাদি হয় নাই। স্বামী-স্ত্রী উভয়েরই মনে বড় অশান্তি। তাই ভগবৎ অনুগ্রহ লাভের জন্য নানা ধর্মানুষ্ঠান ও ব্রত উদ্‌যাপনে তাঁহারা ব্রতী হন, দেববিগ্রহের সেবায় করেন আত্মনিয়োগ। অতঃপর কয়েক বৎসরের ব্যবধানে ইঁহাদের দুইটি পুত্র ভূমিষ্ঠ হয়। প্রথমটির নাম গঙ্গাধর, দ্বিতীয়টি নারায়ণ। এই নারায়ণই ভারতবিশ্রুত মহাসাধক—সমর্থ রামদাস।

দ্বিতীয় পুত্রের জন্মের অব্যবহিত পূর্বে রাণুবাঈর অন্তর্জীবনে নানা ভাবান্তর দেখা যায়। রামদাসের অন্যতম জীবনীকার গিরিধর লিখিয়াছেন, এই সময়ে প্রায়ই রাণুবাঈয়ের দেহে দেখা দিত দিব্য ভাবের আবেশ। লোকের সঙ্গ এড়াইয়া তিনি নির্জনে আপন মনে ঘুরিয়া বেড়াইতেন।

একদিন রাণুবাঈ স্বামীকে কহিলেন, "দ্যাখো, আজকাল প্রায়ই আমি বড় অদ্ভুত স্বপ্ন দেখে থাকি। আর সেই সব স্বপ্নদৃশ্যে আবির্ভূত হন প্রভু রামচন্দ্র, মা-জানকী, লক্ষ্মণ প্রভৃতি। কখনো বা সামনে দাঁড়িয়ে অপূর্ব কণ্ঠে স্তবগান করছেন রামদাস মারুতি। একই ধরনের এই দৃশ্য কেন বার বার দেখ্‌ছি, বলতো ?"

"ভালোই তো। এতে বোঝা যাচ্ছে, প্রভু শ্রীরামচন্দ্রের কৃপা হয়েছে আমাদের ওপর। তোমার কোলে হয়তো আসছে রামজীরই কোনো চিহ্নিত সেবক। যাক, এসব কথা যেন কারুর কাছে প্রকাশ ক'রো না, আর খুব সাবধানে থেকো।'

অল্পকাল মধ্যেই ভূমিষ্ঠ হয় সূর্যজী পন্থের বহু প্রত্যাশিত এই দ্বিতীয় তনয়—রামদাস। ১৬০৮ খ্রীষ্টাব্দের এই শুভ জন্মদিনটি, ১৫৩০ শকাব্দের চৈত্র মাসের শুক্লা নবমীর এই পবিত্র তিথিটি, মহারাষ্ট্রের ধর্ম-সংস্কৃতির ইতিহাসে সংযোজন করিয়াছে এক উজ্জ্বল অধ্যায়।

পিতা সূর্যজী পন্থ ছিলেন একজন আচারনিষ্ঠ রক্ষণশীল ব্রাহ্মণ। রামদাসের যখন পাঁচ বৎসর বয়স, তখন তিনি তাঁহার উপনয়ন সংস্কার করান। তারপর পুত্রকে প্রেরণ করেন গুরুগৃহে। বিস্ময়কর মেধা ও প্রতিভা বালকের। অল্প সময়ের মধ্যেই পাঠশালার বিদ্যা সে আয়ত্ত করিয়া ফেলে।

স্বল্পবিত্ত হইলেও রামদাসের পরিবারে এতদিন সুখ শান্তির অভাব ছিল না। কিন্তু এবার একদিন তাহাদের উপর পতিত হয় দৈবের নিষ্করুণ আঘাত। নারায়ণ

রোগে ভুগিয়া সূর্যজী পন্থ হঠাৎ পরলোকে গমন করেন। দ্বিতীয় পুত্র রামদাসের বয়স তখন মাত্র সাত বৎসর।

এই দারুণ বিপদে রাণুবাঈ একেবারে ধৈর্যহারা হন নাই। কিছুদিনের জন্য শক্ত হাতে সংসারের দায়িত্ব ভার তিনি গ্রহণ করেন। তারপর বড় ছেলে গঙ্গাধর বয়ঃপ্রাপ্ত হইয়া রোজগার শুরু করিলে তাঁহাকে বিবাহ করান। ইহার কয়েক বৎসর পরে জননী রামদাসকে গৃহস্থীতে প্রবেশ করাইয়া নিশ্চিন্ত হইতে চাহেন। কিন্তু ভবিতব্য ছিল অন্যরূপ। পুত্রের সেদিনকার পলায়নের সংবাদ জননীর হৃদয়ে বিদ্ধ হয় শেলের মতো, দুঃসহ শোকের ভারে একেবারে তিনি মুহ্যমান হইয়া পড়েন।

বিবাহ-সভা হইতে নাটকীয় অন্তর্ধানের পর প্রায় একপক্ষকাল কাটিয়া গিয়াছে। পদব্রজে দীর্ঘপথ অতিক্রম করিয়া রামদাস এবার উপনীত হইয়াছেন গোদাবরী তীরে, নাসিকের নিকটে, পঞ্চবটীর মহাতীর্থে।

এখানে পেঁছানোর পর দীর্ঘ পথের শ্রম যেন মুহূর্তে দূর হইয়া গেল। স্বর্গীয় আনন্দের শিহরণ তখন রামদাসের সারা দেহে-মনে। পুণ্যতোয়া নদীতে স্নান সমাপন করিয়া তাড়াতাড়ি ছুটিয়া গেলেন রামচন্দ্রজীর মন্দিরে। শ্রীবিগ্রহের দর্শন পাওয়া মাত্র নিমজ্জিত হইলেন দিব্য আনন্দের সাগরে।

পঞ্চবটীর আশেপাশে রামচন্দ্রজীর স্মৃতিপূত বহু স্থান রহিয়াছে। কয়েকমাস রামদাস মনের আনন্দে এই সব লীলাস্থল দেখিয়া বেড়ান। পরিব্রাজক সাধু-সন্ন্যাসীদের জমায়েত এখানে লাগিয়াই আছে। তরুণ রামদাস সোৎসাহে ইঁহাদের সঙ্গ করেন, সাধ্যমতো রত হন সাধুদের সেবায়। কোনো কোনো মহাত্মার কাছে ভজনের উপদেশ তিনি প্রাপ্ত হন, নিষ্ঠাভরে তাহাই অনুসরণ করিয়া চলেন।

যত দিন যায় রামদাসের মনের ব্যাকুলতা বাড়িতে থাকে। ভাবিতে থাকেন—পরমার্থের জন্য, রামচন্দ্রজীর জন্য, ঘর-সংসার তিনি ছাড়িয়াছেন, জননীর স্নেহ-মমতার বন্ধন করিয়াছেন ছিন্ন, কিন্তু সেই পরমবস্তু মিলিবার উপায় কই?

বালক বয়স হইতেই সাধু-সন্তদের কাছে শুনিয়া আসিয়াছেন, ইষ্টলাভের জন্য চাই অমোঘ দীক্ষামন্ত্র, চাই কঠোর সাধনা। তাই তাঁহার জীবনে সর্বাগ্রে প্রয়োজন সদ্‌-গুরুর আবির্ভাব। কিন্তু তাহা তো এ যাবৎ সম্ভব হইল না। এ সংকটে কি করিবেন, কোথায় যাইবেন ভাবিয়া কোনো কূল-কিনারা পান না।

কিন্তু নিজের যাহা সাধ্য তাহা তো রামদাস করিতে পারেন। প্রতিদিন অতি প্রত্যুষে উঠিয়া গোদাবরীর পবিত্র সলিলে তিনি স্নান করেন, তারপর অনন্যনিষ্ঠায় শুরু হয় ইষ্ট শ্রীরামচন্দ্রের নামজপ ও কীর্তন। জপে নিবিষ্ট হইয়া কোনো কোনো দিন একেবারে বেহুঁশ হইয়া পড়েন, সেদিন আর মাধুকরীতে যাওয়া হয় না। উপবাসেই দিন রাত কাটিয়া যায়।

এই ব্যাকুলতা, কৃচ্ছ্র ও নামসাধনের ফল অচিরে ফলিল। সদ্‌গুরুর আবির্ভাব ঘটিল তাঁহার জীবনে।

পঞ্চবটীর নির্জন অরণ্যের একপ্রান্তে, বৃক্ষমূলে বসিয়া তরুণ সাধক সেদিন সারা রাত নিবিষ্ট মনে জপ করিয়া চলিয়াছেন। ক্রমে রাত্রির অন্ধকার তরল হইয়া আসে। বনানীর শিরে দেখা দেয় ঊষার অরুণ রাগ, প্রভাত পাখির কাকলী ছড়াইয়া পড়ে

আকাশে বাতাসে। দেব-দেউলের কাঁসর ঘণ্টা আর সাধু-সন্তজনের ভজনের দূরাগত ঝঙ্কার অন্তরলোকে উৎসারিত করে দিব্য আনন্দের ধারা। এমনি সময়ে বৃক্ষমূলে আসিয়া দাঁড়ান এক বৈরাগী মহাপুরুষ। গম্ভীর কণ্ঠের আওয়াজ ধ্বনিত হয়, "বৎস, চোখ মেলে চাও, তোমার আর্তি আর ভজন নিষ্ঠায় রামজী প্রসন্ন হয়েছেন। সেই আনন্দ সংবাদ দিতেই আজ এখানে আমার আগমন।"

চোখ মেলিতেই রামদাস দেখেন সমুন্নত দেহ, জটাজুটসমন্বিত এক মহাত্মা তাঁহার সম্মুখে দণ্ডায়মান। গলে বিলম্বিত একছড়া তুলসীর মালা। কোমরে এক-ফালি কৌপীন ছাড়া আর কোনো আচ্ছাদন নাই। বয়সে প্রাচীন হইলেও দেহের গৌরকান্তি এখনো অপরিম্লান। আয়ত নয়ন দুইটি দিব্য আনন্দের দ্যুতিতে ঝক্‌ঝক্‌ করিতেছে।

দর্শন মাত্রেই রামদাসের সর্বসত্তায় উঠে প্রবল আলোড়ন। অন্তরাত্মা হইতে উত্থিত হয় আশ্বাস বাণী—'ওরে ভয় নেই, রামজীর কৃপাপ্রসাদ পেতে আর দেরি নেই, এই যে সম্মুখে এসে দাঁড়িয়েছেন সদ্‌গুরু, ইষ্টদেবের চরণে ইনিই যে তোকে দেবেন পেঁছে।'

মোহাবিষ্টের মতো এগিয়ে যান তরুণ সাধক রামদাস। মহাত্মার চরণে লুটিয়ে পড়েন, সাশ্রুনয়নে আবেদন জানান, "কৃপা ক'রে যদি এসেছেনই, প্রভু, দিন আপনার পরমাশ্রয়। জীবন আমার কৃতার্থ হয়ে উঠুক।"

"হ্যাঁ, বৎস, তোমায় আমি মন্ত্র দেবো, সন্ন্যাস দেবো। আর দেরি ক'রো না। তাড়াতাড়ি গোদাবরীর পবিত্র নীরে তুমি স্নান সমাপন ক'রে এসো।"

দীক্ষা ও সন্ন্যাস সমাপ্ত হইয়া গেল।[১] গুরু তাঁর শিষ্যের নাম দিলেন রামদাস। কহিলেন, "বৎস, এখন থেকে শুধু নামেই রামদাস নও, কর্মেও সতত করবে শ্রীরামচন্দ্রজীর দাসত্ব। নিজের আদর্শরূপে রাখবে মহাবীর হনুমানজীকে, মারুতি মহারাজকে। মহাশক্তিধর ছিলেন মারুতি, আর নিজের সর্বশক্তি তিনি নিয়োজিত করেছিলেন অবতার পুরুষ রামজীর ধর্মসংস্থাপনের মহান্ কর্মে। কত দুষ্কৃতের বিনাশ করেছিলেন এই রামভক্ত, আর কত সাধুদের করেছিলেন রক্ষণ। বহিরঙ্গ জীবনে মারুতিজীর এই কর্মসাধনা তুমি অনুসরণ ক'রে চলবে। এই ভক্তবীরের অন্তর্লোকের সাধনতত্ত্বও তোমার অনুধাবন করা দরকার।"

"কৃপা ক'রে, এ তত্ত্বটি বিশদ ক'রে বলুন, মহারাজ।"

---

১ এই গুরুর নামধাম আজো অজ্ঞাত। রামদাসের চিঠিপত্র, রচনা ও সংলাপ অজস্র প্রকাশিত হইয়াছে। কিন্তু দেখা যায়, সর্বত্রই তিনি গুরুর পরিচয় গোপন রাখিয়াছেন। হয়তো গুরুর নির্দেশেই তাঁহাকে এই গোপনীয়তা অবলম্বন করিতে হইয়াছিল। এ স্থলে উল্লেখযোগ্য যে, গুরুকরণ, গুরুদত্ত মন্ত্র ও গুরুশক্তিকে রামদাস অপরিহার্য মনে করিতেন।

গবেষকেরা মনে করেন, রামদাসের গুরু ছিলেন একজন বিশিষ্ট রামাইৎ সাধু, তিনি রামানুজী বা রামানন্দী সাধক ছিলেন না। সাধ্য সাধন সম্পর্কে তাঁহার নিজস্ব মত ও আদর্শ ছিল। অবতার রামচন্দ্রের তত্ত্ব এবং অদ্বৈত বেদান্ত, এই দুইয়ের সমন্বয় বাণী তিনি প্রচার করিতেন।

"মহাযোগী মাব্ুতিব অন্তর্লোকে বামজী দীপ্যমান ছিলেন সচ্চিদানন্দ বিগ্রহব্ুপে। শ্রীবামচন্দ্রেব এই অবতাবব্ুপ আব সচ্চিদানন্দব্ুপ দুই-ই বিভাসিত ছিল বামভক্ত মহাসমর্থ মাব্ুতিজীব সাধনজীবনে। এ কথাটি সব সময়ে স্মবণ বেখো, বৎস।"

গুব্ু মহাবাজ সেদিন বিদায় গ্রহণ কবিবেন। চবণতলে পতিত হইযা বামদাস ডুকবিযা কাঁদিযা উঠিলেন। সস্নেহে গুব্ু কহিলেন, "বৎস, অধীব হ'যো না, ধৈর্য ধবো। পবমার্থ লাভ কবতে হলে চাবটি কৃপা চাই। এ চাবটি হলো—গুব্ু কৃপা, আত্ম কৃপা, শাস্ত্র কৃপা ও ইণ্ট কৃপা। গুব্ু কৃপাব দ্বাব তোমাব সাধনজীবনেব সম্মুখে উন্মুক্ত হযেছে। এবাব তোমাব চাই আত্মকৃপা, অর্থাৎ নিজের অনুষ্ঠিত কঠোব তপস্যা, যাব ভেতব দিযে সর্ব অহমিকা ও দেহবোধ যাবে লুপ্ত হযে।"

একটু থামিযা আবাব কহিলেন, "আব চাই শাস্ত্র কৃপা। শাস্ত্রেব নিগূঢ় তত্ত্বসমূহ ভেতব থেকে উদ্ভাসিত হবে তোমাব অন্তব সত্তায। তাবপব ইণ্ট কৃপাব অবতবণ হতে দেবি হবে না, বৎস। তোমায প্রাণভবে আমি আশীর্বাদ কবছি—অচিরে তুমি সিদ্ধকাম হও। আমাব অদর্শনে খেদ ক'বো না। প্রয়োজনমতো আবাব এই পুণ্য-ধামেই তুমি আমাব সাক্ষাৎ পাবে।"

গুব্ু পবদিনই পঞ্চবটী ত্যাগ কবেন, সাধক বামদাসও শুব্ু কবেন তাঁহাব মবণ-পণ তপস্যা। দৈন্য ও কৃচ্ছ্রসাধন হয তাঁহাব এই তপস্যাব বড অবলম্বন। ক্ষুধা তৃষ্ণাব বালাই নাই, আকাশবৃত্তি নিযা দিনাতিপাত কবেন। ঈশ্ববেব বিধানে যেদিন যেটুকু আহার্য উপস্থিত হয তাহা দিযাই কবেন ক্ষুৎপিপাসাব নিবৃত্তি।

মাথা গুঁজিবাব একটি ঝুপডি বা পর্ণকুটিবও তাঁহাব নাই। একমাত্র আশ্রয বৃক্ষতল। গুব্ুব মতো একফালি কৌপীন সম্বল কবিযা সেখানেই দিনবাত থাকেন, মাথাব উপব দিযা ঋতুব পব ঋতু গডাইযা যায। শীত-গ্রীষ্ম সম্বন্ধে যেমন বামদাসেব হুঁশ নাই, তেমনি নাই বর্ষাব ঝড জলেব নির্যাতনে বিন্দুমাত্র অসুবিধাব বোধ। নবীন সন্ন্যাসীব এই ত্যাগ তিতিক্ষা, একনিষ্ঠা ও দুশ্চব সাধনা দেখিযা পঞ্চবটীব ভজনশীল প্রবীণ সাধকেবাও বাব বাব সাধুবাদ কবিতে থাকেন।

অবশেষে বামদাসেব সাধনা সফল হইযা উঠে, ইণ্টদেব প্রভু শ্রীবামচন্দ্রেব জ্যোতির্ময মূর্তি উদ্ভাসিত হইযা উঠে তাঁহাব নযনসমক্ষে। দিব্য আনন্দেব বসতবঙ্গে সর্বসত্তা তাঁহাব প্লাবিত হয, বাহ্যজ্ঞান হাবাইযা দেহখানি ভূমিতলে লুটাইযা পডে।

সংবিৎ ফিবিযা আসিলে দেখিলেন, গুব্ু মহাবাজ তাঁহাব শিযবে উপবিষ্ট। চোখে মুখে তাঁহাব আনন্দেব আভা। স্নিগ্ধকণ্ঠে বামদাসকে তিনি কহিলেন, "বৎস, তুমি ভাগ্যবান্, ইণ্টদর্শন তোমাব হযেছে, তপস্যাব এক প্রধান ধাপ তুমি অতিক্রম কবেছো।"

তাডাতাডি ভূমিশয্যা ছাডিযা সাধক বামদাস উঠিযা বসিলেন। আনন্দাশ্রুধাবায স্নাত হইযা সাষ্টাঙ্গে প্রণত হইলেন গুব্ু মহাবাজেব চবণতলে।

পবেব দিন গুব্ুজী ভক্ত বামদাসকে নিকটে ডাকিযা কহিলেন, "বৎস, তোমাব

ইষ্টদর্শনেব প্রাক্কালেই আমি উপস্থিত হযেছিলাম। তোমাব সাফল্য দেখে আমি প্রসন্ন হবেছি।"

"প্রভু, এসবই আপনাব কৃপা। আপনাব প্রদত্ত মন্ত্র সাধনাই হচ্ছে আমাব বড় সম্বল।" নিবেদন কবে বামদাস।

"না বৎস, তোমাব সাধনাব ঐকান্তিকতা আব কৃচ্ছ্র, তোমাব দৈন্য আব আত্মাভিমানেব বিলুপ্তি আমায আনন্দ দিযেছে। সাধনা ও আত্মশুদ্ধিব বলে আত্মকৃপা তুমি পেযেছো, শাস্ত্রেব গূঢ় তত্ত্বসমূহ স্ফুবিত হযেছে তোমাব সাধনসত্তায। এবাব সেই অনুভূত তত্ত্বকে শাস্ত্র অধ্যযনেব মধ্য দিযা যাচাই ক'বে নাও। আবো একটা কাবণ আছে যে জন্য তোমায শাস্ত্রপাবঙ্গম হতে হবে।"

"বুঝিযে বলুন, মহাবাজ।"

"বামদাস, তুমি বামজীব দাস সর্বতোভাবে, অন্তবঙ্গ ও বহিবঙ্গ এই দুইদিক দিযে। আশীর্বাদ কবি, অচিবে তোমাব অন্তর্লোকে স্ফুবিত হোক প্রভু বামচন্দ্রেব অদ্বৈত ব্রহ্মস্ববূপ। আব বাইবে তুমি অবতাব শ্রীবামেব ধর্মবাজ্য সংস্থাপনে তৎপব হও।'

"বামবাজ্য তো ত্রেতাযুগেব প্রভু। এ যুগে তো তাঁব আসবাব কথা নব।" প্রশ্ন কবেন বামদাস।

"বৎস, শ্রীবামচন্দ্র হচ্ছেন পবম ঈশ্বব, পবব্রহ্ম। প্রতি যুগেই বযেছে তাঁব অধিকাব, বযেছে তাঁব বাজ্যস্থাপনেব কর্মসূচী। নামে কি আসে যায, বামদাস। বামবাজ্য, ধর্মবাজ্য, এ যুগেও প্রতিষ্ঠিত হতে যাচ্ছে।"

"এ বৃহৎ ঐশ কর্মে আমাব মতো ক্ষুদ্র মানুষকীটেব কি কববাব আছে, প্রভু?"

"ভুল কবলে বামদাস। তিনি মহাযোগী হনুমানজীকে যেমন নিযোজিত কবেছিলেন, তেমনি কি কাঠবেড়ালীব সাহায্যও নেন নি? তিনি আসছেন—তোমাব আমাব কাজ হচ্ছে, যে পথ দিযে তাঁব বথ আসবে সে পথকে কণ্টকমুক্ত কবা।"

"এক্ষেত্রে আমাব কি কববাব আছে?"

"শোনো বামদাস, বিধর্মীব অত্যাচাবে জাতি পঙ্গু হযে গিযেছে। ধর্মবুদ্ধি আজ বিলুপ্ত, নোংবা জঞ্জালে ভবা সর্বস্থান। পবম প্রভুব আসন পাতবাব মতো ঠাঁই কোথাও নেই। এ সংকটে তুমি তোমাব কাজ শুবু কবো। মহাবাষ্ট্র হোক তোমাব কর্মক্ষেত্র। ধর্মবোধ ও অধ্যাত্মশক্তিকে ভিত্তি ক'বে জাগিযে তোল এ দেশটাকে।"

"প্রভু, ভাবছি, আমাব মতো কাঙাল অসহায ব্যক্তি, কি ক'বে এ কাজে এগোবে।" দৈন্যেব সুবে বলেন বামদাস।

"বৎস, ভেবো না। আমি তোমায বব দিচ্ছি, অচিবে ঋদ্ধিসিদ্ধি হবে তোমাব কবতলগত। দেশেব শক্তিধব বাজা থেকে শুবু কবে সাধাবণ মানুষ সবাই দেবে তোমাব এ মহান্ কর্মে সহাযতা।"

"নির্দেশ দিন প্রভু, কিভাবে এ কাজে অগ্রসব হবো।"

"এ ঐশ কর্মেব দাযিত্ব ও গুবুত্ব অনেক, বামদাস। তাই এজন্য প্রস্তুতি দবকাব। এই প্রস্তুতি ঐশ কর্মেবই অঙ্গ ব্যতীত আব কিছু নয। এখানে পঞ্চবটীব ভিড়ে একাজ হযে উঠবে না। গোদাববীব অপব তীবে তাকেবুলীতে তুমি চলে যাও। সেখানে নির্জনে বাস কবো দশ বৎসব কাল। সমাপ্ত কবো তোমাব অবশিষ্ট সাধনা ও শাস্ত্র অনুশীলন। জনগণেব ভেতব তোমায কাজ কবতে হবে, সেখানে শুধু ভক্ত ও

প্রেমিক সাধক হলেই চলবে না, আচার্য হয়েই তোমায় বসতে হবে। এজন্য চাই অসামান্য শাস্ত্র ব্যুৎপত্তি। রামজীর কৃপায় ভক্তিশাস্ত্র ও অদ্বৈত ব্রহ্মবাদ দুইয়েতেই থাকবে তোমার অনায়াস অধিকার। যাও বৎস, রামজীর উপর সকল ফলের আশা ছেড়ে দিয়ে, অনাসক্ত যোগীরূপে তুমি এখন থেকে বিরাজ করো।"

বার বার রামদাসকে উৎসাহিত করিয়া অন্তরের গভীর আশীর্বাদ জানাইয়া, গুরু মহারাজ বিদায় গ্রহণ করিলেন।

তাকের্লীতে রামদাস একাদিক্রমে অবস্থান করেন প্রায় বারো বৎসর। এই দীর্ঘ সময় ব্যাপিয়া একদিকে অগ্রসর হন গুরু প্রদর্শিত নিগূঢ় যোগসাধনার মার্গে—অপর দিকে আয়ত্তে আনিতে থাকেন জটিলতর শাস্ত্রতত্ত্ব।

পঞ্চবটীর দুই মাইল দূরেই তাকের্লী। তন্বী স্রোতস্বিনী নন্দিনী এই স্থানটি বিধৌত করিয়া প্রবাহিত হইয়াছে, অদূরে গিয়া পতিত হইয়াছে পুণ্যতোয়া গদাবরীতে। পিছনে রহিয়াছে একটি অনুচ্চ নির্জন পাহাড়। এখানকার নৈসর্গিক সুষমা আর শান্ত পবিত্র আবহাওয়া হইতে আধ্যাত্মিক প্রেরণা সহজে লাভ করা যায়। তাকের্লী পাহাড়ের এক প্রান্তে একটি পর্ণকুটিরে রামদাস অতিবাহিত করেন তাঁহার সাধনজীবনের দ্বিতীয় পর্যায়।

অল্পকাল মধ্যে এই শাস্ত্রবিদ্ ভজনশীল সাধকের খ্যাতি চারিদিকে ব্যাপ্ত হইয়া পড়ে। নবাগত ভক্ত ও গুণমুগ্ধদের সহায়তায় বহু দুষ্প্রাপ্য গ্রন্থ রামদাস সংগ্রহ করিতে সমর্থ হন। এই সব গ্রন্থের অনুশীলন ও বিচার বিশ্লেষণের পর তিনি ব্রতী হন তাঁহার নিজস্ব ভক্তিবাদের ভিত্তি গঠনে।

বারো বৎসরের শাস্ত্রচর্চা ও ভক্তিসাধনা রামদাসের জীবনে আনিয়া দেয় বিপুল আত্মবিশ্বাস ও প্রশান্তি। এবার গুরু নির্দেশিত ঐশ কর্মের উদ্‌যাপনের কথাও বার বার মনে পড়িতে থাকে। এই সময়ে একদিন ধ্যানসমাহিত থাকাকালে রামদাস আবার ইষ্টদেব শ্রীরামচন্দ্রের দর্শন লাভ করেন। দিব্য করুণাধারায় হৃদয়কুম্ভটি কানায় কানায় পূর্ণ হইয়া উঠে।

ইহার অব্যবহিত পরেই আবার ঘটে গুরু মহারাজের আবির্ভাব। স্নেহপূর্ণ স্বরে প্রিয় শিষ্যকে তিনি কহেন, "রামদাস, তোমার প্রস্তুতিপর্ব সমাপ্তপ্রায়। আর যেটুকু বাকী আছে তাও এবার শেষ ক'রে ফেল। ঐশ কাজ শুরু করার আগে সারা দেশটাকে একবার ঘনিষ্ঠভাবে দেখে নাও। পদব্রজে বেরিয়ে পড়ো, প্রধান তীর্থগুলো দর্শন ক'রে এসো। এই সঙ্গে হৃদয়ে তোমার গ্রথিত হোক সারা ভারতের মর্মন্তুদ বাস্তব চিত্র।"

অতঃপর একদল সন্ন্যাসী সঙ্গীর সহিত রামদাস পরিব্রাজনে বাহির হন। উত্তরে হিমালয়-তীর্থ কেদারবদরী হইতে শুরু করিয়া দক্ষিণে রামেশ্বর ও সিংহল এবং পশ্চিমে দ্বারকা বৃন্দাবন হইতে শুরু করিয়া বারাণসী গয়া জগন্নাথধাম প্রভৃতি দর্শন করিয়া আবার পঞ্চবটীতে তিনি ফিরিয়া আসেন।

এবার শুরু হয় তাঁহার অধ্যাত্মজীবনের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ অধ্যায়। আচার্যের

ভূমিকা গ্রহণ করিয়া রামাইৎ বৈষ্ণবধর্মের একটি নব সম্প্রদায় তিনি গড়িয়া তোলেন। রামদাসী সম্প্রদায় নামে তাহা খ্যাত হইয়া উঠে।

রামদাস ও তাঁহার ধর্মান্দোলনের প্রকৃত মূল্যায়ন করিতে হইলে তখনকার মহারাষ্ট্রের রাজনৈতিক ও সামাজিক পশ্চাদ্‌পট জানিয়া নেওয়া দরকার। ইতিপূর্বে প্রায় তিনশত বৎসর কাল দাক্ষিণাত্য মুসলমান অধিকারে ছিল। চৌদ্দ শতক হইতে সতের শতক কাল অবধি দেখা যায়, আমেদনগর ও বিজাপুর এই দুইটি রাজ্য উত্তরাগত মুঘল শক্তির প্রতিরোধে ব্যস্ত। রামদাসের সময়ে দক্ষিণাঞ্চলে মুঘল শক্তির প্রধান কেন্দ্র ছিল আমেদনগর, সম্রাট ঔরংজের ইতিমধ্যে এই গুরুত্বপূর্ণ নগরটি দখল করিয়া নিয়াছিলেন।

মুসলমান রাজাদের যুদ্ধ বিগ্রহ ও অত্যাচার মারাঠার জন-জীবনে আনয়ন করে ঘোরতর অশান্তি ও উপদ্রব। হিন্দুদের দেবদেউলের উপর বিধর্মীদের কোনো শ্রদ্ধা ছিল না, সুযোগ পাইলেই দেববিগ্রহ তাহারা কলুষিত করিত, মঠ ও মন্দির করিত বিনষ্ট। ফলে হিন্দুদের মধ্যে দেখা দেয় হীনমন্য ও অসহায়ের মনোভাব। সামরিক সংঘর্ষ প্রায়ই ঘটিতে থাকে, ফলে বিস্তীর্ণ অঞ্চল পড়িয়া থাকে অনাবাদী অবস্থায়। দরিদ্র জনগণ ও চাষীরা পতিত হয় ঘোর সংকটে। সরকারী ও বেসরকারী স্তরে উৎকোচ ও অন্যান্য দুর্নীতি চলিতে থাকে অবাধে। সমাজজীবন তাই ধীরে ধীরে হইয়া উঠে পঙ্গু ও নৈরাশ্যবাদী।

সব ক্রিয়ারই প্রতিক্রিয়া থাকে, মহারাষ্ট্রেও তাহার ব্যত্যয় দেখা যায় নাই। মারাঠার দূর দুর্গম স্থানগুলিতে মুঘলশক্তি তেমন দৃঢ় হইয়া বসিতে পারে নাই, এই সব স্থানে হিন্দু জাগৃতির চিহ্ন এবার দেখা যাইতে থাকে। এই নব জাগৃতির মুখপাত্র শিবাজী ভোঁসলে। অসাধারণ নেতৃত্বশক্তি, সংগঠনপ্রতিভা ও রণচাতুর্য ছিল এই তরুণ নেতার। এই সঙ্গে ছিল ধর্ম-ভিত্তিক হিন্দুরাজ্য গঠনের মহান্ পরিকল্পনা।[১] সিদ্ধপুরুষ রামদাসের অধ্যাত্ম-প্রেরণা শিবাজীকে যোগাইয়াছিল নূতনতর সঞ্জীবন-শক্তি ও উদ্দীপনা।

স্বামী রামদাসের সমকালীন মহারাষ্ট্রে পন্ধারপুর অঞ্চলের বৈষ্ণব আন্দোলনের প্রভাবও বড় কম ছিল না। এই বৈষ্ণবেরা ছিলেন কৃষ্ণবিগ্রহ বিঠ্‌ঠলজীর ভক্ত। অভঙ্গ-পদ কীর্তন ও নাম প্রচারের মধ্য দিয়া মারাঠার জনজীবনকে অনেকাংশে ইঁহারা আত্মস্থ করেন, নূতনতর আত্মশক্তিতে উদ্বুদ্ধ করিয়া তোলেন।[২]

পন্ধারপুরের বৈষ্ণবদের প্রধান ছিলেন জ্ঞানেশ্বর। ত্রয়োদশ খ্রীষ্টাব্দ তাঁহার অভ্যুদয় কাল। এই মহাপুরুষের লিখিত জ্ঞানেশ্বরীগীতায় যোগ ও ভক্তিবাদের সমন্বয়

---

১ রানাডে : রাইজ অব দ্য মারাঠা পাওয়ার—পৃঃ ২৭-৩৪

২ অনেকের ধারণা, মারাঠী বৈষ্ণব ও সাধক কবিরা মারাঠার জাতীয় অভ্যুদয়ে কোনো সাহায্য করেন নাই, তাঁহাদের দৈন্য ও ত্যাগ তিতিক্ষা বরং দেশবাসীকে হীনমন্য ও হীনবল করিয়াছে। কিন্তু রানাডে তাঁহার 'রাইজ অব্ দ্য মারাঠা পাওয়ার' গ্রন্থে প্রমাণ করিয়াছেন—এ ধারণা ভিত্তিহীন, ঐ সব বৈষ্ণব কবিরাই বরং মারাঠী জাগৃতির ভিত্তি গড়িয়া তোলে। স্যর যদুনাথ, কিনকেড, রেভারেন্ড এডওয়ার্ডস প্রভৃতি এক্ষেত্রে রানাডের মতবাদের সমর্থক।

দেখা যায়। নামদেব, তুকারাম প্রভৃতির উপর সাধক জ্ঞানেশ্বরের প্রভাব প্রচুর। জ্ঞানেশ্বরের পরে চতুর্দশ শতকে আবির্ভূত হন নামদেব। তাঁহার ভক্তিবাদের ধারা মারাঠা হইতে শুরু করিয়া পাঞ্জাব অবধি বিস্তারিত হয়।

সমর্থ রামদাস এবং ভক্ত তুকারাম প্রায় সমসাময়িক। ঐতিহাসিক তথ্যাদি হইতে দেখা যায়, কর্মক্ষেত্র ও বৈষ্ণবীয়তায় পার্থক্য থাকিলেও এই দুই মহাত্মা পরোক্ষ ভাবে উভয়ে উভয়কে সাহায্য করিয়াছেন। মারাঠার উজ্জীবনকে করিয়াছিলেন ত্বরান্বিত।

বারো বৎসর ব্যাপিয়া সমগ্র ভারত পরিব্রাজনের পরে স্বামী রামদাস ১৬৪৪ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্রে ফিরিয়া আসেন। দেশের যে চিত্র এই পরিব্রাজনের মধ্য দিয়া তাঁহার নয়নসমক্ষে উদ্‌ঘাটিত হয় তাহা মর্মান্তিক। এই ধর্মধৃত মহান্ দেশে ধর্মবোধ সেদিন অনেকাংশে স্তিমিত। বিধর্মীর প্রতাপের সম্মুখে দেশবাসী হারাইয়া বসিয়াছে তাহাদের আত্মবোধ, তাহাদের জাতীয় গৌরব। দেব-দেবীর মূর্তি নানা স্থানে হইতেছে কলুষিত। সমাজ হইতে নীতিবোধ প্রায় লোপ পাইয়াছে। দারিদ্র্যের নির্যাতনও মানুষের মনুষ্যত্বকে কম অবনমিত করে নাই। এই পরিস্থিতিতে সদ্‌গুরুর নির্দেশ রামদাসের মানসপটে জাগিয়া উঠিল। নিজ দেশকে লাঞ্ছিত পদদলিত মহারাষ্ট্রকে তিনি নির্বাচিত করিলেন তাঁহার কর্মকেন্দ্ররূপে। নূতনতর উজ্জীবন ও ধর্মরাজ্য সংস্থাপনের জন্য হইলেন কৃতসংকল্প।

নানা স্থান পরিভ্রমণের পর সাতারা অঞ্চলকে রামদাস বাছিয়া নিলেন তাঁহার কাজের প্রধান ক্ষেত্ররূপে। পশ্চিমঘাট পর্বতমালার কাছে শস্যশ্যামল নদী-উপত্যকার এক নয়নলোভন স্থান এই সাতারা। প্রাকৃতিক শোভায় ভরপুর—নদী, পাহাড় ও অরণ্যে ঘেরা এই অঞ্চলটিতে আসিয়া ভক্ত রামদাসের হৃদয় আনন্দে নাচিয়া উঠিল। পাহাড়ের বুকে বসানো, নিভৃতি ও শান্তির নীড়, ছাফল গ্রাম। পাদদেশ দিয়া ক্ষীণকায়া এক তটিনী কুলুকুলুরবে বহিয়া চলিয়াছে। এই গ্রামটির একপ্রান্তে কিছুকালের জন্য স্থাপিত হইল স্বামী রামদাসের সাধন-আশ্রম।

আশ্রম তো করা গেল কিন্তু আশ্রমের বিগ্রহ কই? ইষ্টদেবের বিগ্রহ স্থাপন না করা অবধি রামদাসের মনে শান্তি নাই।

অল্পকাল মধ্যেই এ সমস্যার সমাধান হইয়া গেল। সেদিন গভীর রাতে ধ্যানাসনে বসিয়া স্বামী রামদাস এক অপূর্ব নির্দেশ পাইলেন। ইষ্টদেব রামচন্দ্র তাঁহাকে বলিতেছেন, "বৎস রামদাস, তোমার আশ্রমমন্দিরে প্রবেশের জন্য যে আমি বহুকাল ধরে উৎসুক হয়ে আছি। তোমার স্নানের ঘাটের একপাশে নদীগর্ভে প্রোথিত রয়েছে আমার বিগ্রহ। কাল প্রত্যূষে এটিকে নদী থেকে উদ্ধার ক'রো, স্থাপন ক'রো তোমার আশ্রমে।"

শ্রীরামজীর এই প্রস্তরবিগ্রহ পরদিনই নদী হইতে উঠাইয়া আনা হইল, স্বামী রামদাস পরম আনন্দে ইঁহার সেবা-পূজা শুরু করিলেন। কিছুদিন পর জাঁকজমক সহকারে মারুতিজীর একটি মূর্তিও এখানে স্থাপন করা হয়।

ছাফলের আশ্রমে রামদাস একাদিক্রমে বেশী দিন বাস করেন নাই। ইহার পর শিবথর নামক একটি অতি নিভৃত স্থানে তিনি উপনীত হন। লোকালয়-বর্জিত এই নির্জন অঞ্চলে প্রায় দশ বৎসর কাল অবস্থান করেন। বিশিষ্ট জীবনীকার ও শিষ্যদের

মতে, এই স্থানটিতেই সমাপ্ত হয় রামদাসের অধিকাংশ জনপ্রিয় ধর্মসংগীত ও তত্ত্ব-গ্রন্থের রচনা।

অতঃপর রামদাস আর নিভৃতি বা অবকাশ খুঁজিয়া বেড়ান নাই। বিপুল উদ্যম, কর্মশক্তি ও সৃজনীপ্রতিভা নিয়া ঝাঁপাইয়া পড়েন ধর্ম সংগঠনের কাজে, মারাঠার জন-জীবনে তোলেন অভূতপূর্ব আলোড়ন।

রামদাসের ব্যক্তিত্ব, আচার আচরণ ও ধর্মপ্রচার ছিল বড়ই আকর্ষণীয়। ভক্ত-শিষ্যগণসহ কৌপীনধারী এই সর্বত্যাগী সন্ন্যাসী গ্রামে গ্রামে ঘুরিয়া বেড়াইতেন। শাস্ত্রের ব্যাখ্যা বিশ্লেষণ আর ভজন কীর্তনে তাঁহার ধর্মসভা জমজমাট হইয়া উঠিত। রামদাস একাধারে যেমন ছিলেন ভাবুক ভক্তকবি ও কীর্তন গায়ক, তেমনি বেদ-বেদান্ত, পুরাণশাস্ত্র ও যোগমার্গে ছিল তাঁর অনায়াস অধিকার। বিশেষ করিয়া তাঁহার ভজন কীর্তন ও ধর্মরাজ্য স্থাপনের আশ্বাসবাণী শত-শত ভক্ত নরনারীকে উদ্বুদ্ধ করিত নব প্রেরণায়।

গ্রামের উচ্চ নীচ, শিক্ষিত অশিক্ষিত ধনী নির্ধন সকলেই পরম উৎসাহে ভিড় করিত রামদাসের ধর্মসভায়। তাঁহার উজ্জল ব্যক্তিত্বকে ঘিরিয়া নানাস্থানে গড়িয়া উঠিত সুসম্বন্ধ ভক্তগোষ্ঠী। শুধু ভাবাবেগের বন্যা উৎসারিত করিয়া, ভক্তদের হাসাইয়া কাঁদাইয়াই কিন্তু রামদাসের কর্তব্য শেষ হইত না, অসামান্য গঠনপ্রতিভা বলে অল্পকাল মধ্যে ভক্তদের নিয়া তিনি স্থাপন করিতেন এক একটি মঠ বা সাধনকেন্দ্র। ইষ্টদেব রামচন্দ্র আর মহাযোগী মারুতিজীর মূর্তির পূজা হইত সেখানে সাড়ম্বরে। এইভাবে এই মঠগুলিকে কেন্দ্র করিয়া বহিয়া চলিত নব ভক্তিধর্মের স্রোতধারা।

গুরুজী রামদাসকে বর দিয়াছিলেন, ঋদ্ধিসিদ্ধি দুই-ই তাঁহার করায়ত্ত হইবে। এবার সে বর ফলিয়া উঠিতে থাকে। কয়েক বৎসরের মধ্যেই রামদাসী রামাইৎ সম্প্রদায়কে মহারাষ্ট্রের নানা অঞ্চলে ছড়াইয়া পড়িতে দেখা যায়। মঠ-মন্দিরও নির্মিত হয় অজস্র সংখ্যায়। সহস্র সহস্র মারাঠীর দৃষ্টিতে রামদাস গণ্য হন রামজীর শ্রেষ্ঠ ভক্তরূপে, মহাবীর মারুতিজীর অবতাররূপে।

রামদাসের জীবনসাধনায় ভক্তি জ্ঞান ও কর্ম এই তিনটির সমন্বয় লক্ষ্য করা যায়। অবতার পুরুষ শ্রীরামচন্দ্রের উপাসনা ও অর্চনার কথা তিনি সারা জীবন ভরিয়া বলিয়া গিয়াছেন। আজো ষোড়শোপচারে এই ইষ্টদেবের পূজা তাঁহার সম্প্রদায়ে প্রচলিত। আবার প্রভু, রামজীকেই তিনি স্থাপন করিয়াছেন পরম ব্রহ্মরূপে। সে স্থলে দেখা যায়, অদ্বৈতবাদের তত্ত্বও তিনি নিষ্ঠাভবে বিশ্লেষণ করিতেছেন। রামরাজ্য অথবা ধর্মরাজ্য স্থাপনার যে মহান্ ব্রত তিনি গ্রহণ করেন তাহার মধ্য দিয়া ফুটিয়া উঠে ঐশ কর্ম উদ্‌যাপনের আন্তরিক প্রয়াস। তাঁহার রচিত ভক্তিসংগীত ও ধর্মগ্রন্থগুলিও সেদিনকার জনজীবনে প্রবল উদ্দীপনার সৃষ্টি করে।

এই সময়ে মহারাষ্ট্রের পন্ধারপুরকে কেন্দ্র করিয়াও ভক্তি-সাধনার স্রোত প্রবাহিত হইতেছিল। জ্ঞানেশ্বর, একনাথ, নামদেব প্রভৃতি মহাত্মাগণ ছিলেন এই ভক্তিধারার উৎস। মহারাষ্ট্রের প্রতি জনপদে ইঁহাদের প্রভাব বর্তমান ছিল, তাই রামদাসও এই প্রভাব হইতে মুক্ত থাকিতে পারেন নাই। তবে তাঁহার ভক্তির আন্দোলন ছিল পন্ধারপুর হইতে অনেকটা পৃথক। বিঠ্‌ঠলজী বা কৃষ্ণবিগ্রহ তাঁহার ইষ্ট নয়, তাঁহার

ইষ্ট হইতেছেন রামচন্দ্র। অবতাররূপী এই রামজীর পূজা ও তাঁহার ধর্মরাজ্য প্রতিষ্ঠার প্রয়াসই নিরন্তর তিনি করিয়া গিয়াছেন, আর রামজীর মধ্য দিয়াই সাধনজীবনের শেষে পৌঁছিতে চাহিয়াছেন, সত্যম্‌-শিবম্‌-অদ্বৈতম্‌-এ—অদ্বৈত-ব্রহ্মাত্মজ্ঞানে।

রামদাসের গ্রন্থাদি হইতে দেখা যায়, বেদান্তের অদ্বৈততত্ত্বের উপর তাঁহার একটা স্বাভাবিক প্রবণতা ছিল। মনে হয়, তাঁহার রামাইৎ গুরু ভক্তিবাদী হইয়াও অদ্বৈত-বেদান্তে পারঙ্গম ছিলেন এবং তাঁহার প্রভাব শিষ্য রামদাসের উপর পতিত হয়। তখনকার দিনে শৃঙ্গেরী মঠে বহু সাধক অদ্বৈতবেদান্তী হইয়াও রামচন্দ্রের উপাসক ছিলেন। এমনও হইতে পারে, ইঁহাদের কাহারো সহিত বিশেষ ঘনিষ্ঠতা হইবার পর রামদাসের মধ্যে রামভক্তি ও অদ্বৈতবাদের এই সমন্বয় গড়িয়া উঠিয়াছিল। তাকেরলী ও ছাফলের নির্জন আবাসে থাকার কালে রামদাস দীর্ঘকাল গভীরভাবে বেদান্ত, জ্ঞানেশ্বরী-গীতা ও যোগবাশিষ্ঠ রামায়ণ অধ্যয়ন করেন। স্বভাবতই এই সব ধর্ম-গ্রন্থের জ্ঞানমার্গীয় তত্ত্ব তাঁহার অধ্যাত্মজীবনে দৃঢ়রূপে প্রবিষ্ট হয় এবং উত্তর জীবনে তাঁহার ভক্তিবাদ অদ্বৈতবোধের দিকে ঝুঁকিয়া পড়ে।

অধ্যাত্মজীবনের উপাদান রামদাস যেখান হইতেই আহরণ করুন, নিজ মতবাদ ও তত্ত্বাদর্শকে তিনি যে একটি বিশিষ্ট রূপ দিতে সক্ষম হন। প্রধানতঃ তাঁহাকে কেন্দ্র করিয়াই যে এই রামভক্তিবাদের পরমতত্ত্ব বিকশিত হইয়া উঠে, তাহাতে সন্দেহের অবকাশ নাই।

দার্শনিক ব্যাখ্যা অথবা তত্ত্ববাদ সম্পর্কে রামদাস যাহাই বলুন, ব্যবহারিক জীবনে জনসাধারণের আচার্য ও উপদেষ্টারূপে তিনি রামভক্তি ও রাম উপাসনার উপরই বেশী জোর দিয়া গিয়াছেন। তাঁহার সম্প্রদায়ের মঠ মন্দিরের ভক্তি সাধনা, পূজা অর্চনা ও নাম কীর্তনের প্রাধান্যই বেশী চোখে পড়ে। তাঁহার অজস্র ভক্তি-গাথায় রহিয়াছে ইষ্টের কৃপাভিক্ষা, শরণাগতি ও অনুশোচনার আকুতি। করুণাষ্টকের একটি পদে সাধক কবি রামদাস প্রভুর চরণে সখেদে নিবেদন করিতেছেন ·

হে রাম, নিতি নিতিই যে হৃদয় আমার
যাচ্ছে জ্বলে অনুতাপের দহনে।
ঘোর চঞ্চল আমার এই মন,
আমি পারছিনে তাকে বশে রাখতে।
হে প্রভু, হে করুণাময়,
ছিঁড়ে ফেলো আমার এই মায়ার বন্ধন,—
যা সৃজন করে মরীচিকার মোহ।
এসো, এসো, আমার হৃদয় কুটিরে,
তোমা-হারা জীবনে এসেছে অবসাদের শূন্যতা,
তোমার আরাধনা বিনা কেটেছে মোর দিন,
বন্ধুজন আর বিত্তবিভবের মাঝে
নিজেকে হারিয়েছি ঈর্ষা আর স্বার্থান্ধতার।
হে রঘুপতি, হে করুণাময়,
দাও আমায় তোমার মনের উদারতা,

যেন অক্লেশে বিলিয়ে দিতে পারি আমার সর্বস্ব—
একান্ত বিশ্বাসে নিতে পারি তোমার চরণে ঠাঁই।
ইন্দ্রিয়ের সেবায় কি ক'রে পাবো পরমানন্দ ?
হে রঘুনাথ, তোমা বিনা
আমি যে হয়েছি রিক্ত, হতভাগ্য।
হে প্রভু তাই আশিস্ মাগি চরণে—
জীবন যেন মোর হয় ব্রহ্মময়।[1]

অপর একটি সংবেদনময় প্রার্থনায় রামদাস তাঁহার শরণাগতি জানাইতেছেন :

হে প্রভু, কোটি কোটি জনম ধরে
হৃদয় আমার যাচ্ছে জ্বলে-পুড়ে ছাই হয়ে
তাইতো হে কৃপালু রাম চাইছি তোমায়
বন্যার বিপুল প্লাবনে ছড়িয়ে পড়ো আমার বুকে।
ছয়টা শত্রু ভেতর থেকে করছে প্রতিরোধ—
ভেঙে চুরে দাও ভাসিয়ে দাও তাদের।
হে রাম, তুমি বিনা কেই বা আছে আমার ?
কেই বা জানে আমার মর্মভেদী দুর্দশার কথা ?
হে রাঘব, শ্রান্ত ক্লান্ত আমি সাধনে সমরে
এসো, এসো প্রভু করো আমার পরিত্রাণ।

আবার প্রাপ্তির পরমানন্দে উচ্ছল হইয়া দাস রামদাসকে আর একটি অভঙ্ পদে বলিতে শুনি

হে দয়াল রঘুনাথ, হে আমার প্রভু,
কত পাপই যে করেছি এ জীবনে—
তার কোনটিই বা পায়নি তোমার ক্ষমা ?
গুণরাশি তোমার খচিত রয়েছে
অসীম আকাশের লক্ষ কোটি নক্ষত্রের মত—
তার কোনটি রাখা যায় স্মৃতিপটে ?
কি ক'রেই বা শুধবো তোমার অপার ঋণ ?
দীনের শরণ তুমি প্রভু, তুমি পরমাগতি—
আর এই পরিচয়ই যে তোমার আসল পরিচয়।
সুখ দিয়েছো তুমি, পরম সুখও চাই তোমার কাছে,
এই কাঙালের যা কিছু আছে চাওয়া আর পাওয়া
সবই যে তোমার জানা।
অন্তর যে আমার দিয়েছো দানে ভরে
হে প্রভু, হে রঘুনাথ, বলতো এ অভাগা—
কি দিবে শুধবে তোমার ঋণভার ?

রামদাসের প্রধান গ্রন্থ 'দাসবোধ' তাঁহার অনুগামীদের কাছে গীতার মতো নিত্য

১ উইলবার এস ডেমিং · রামদাস অ্যাণ্ড রামদাসীজ্।

পাঠ্য। এই গ্রন্থে ও অন্যান্য রচনায়[১] রামদাস ভক্তিমার্গের সাধককে শ্রবণ, স্মরণ, অর্চনা প্রভৃতি নব প্রকার অনুষ্ঠানের উপদেশ দিয়াছেন। গুরুসেবা নামজপ ও নাম-কীর্তনের উপর রামদাসকে সর্বাধিক গুরুত্ব আরোপ করিতে দেখা যায়। তাঁহার মতে ভক্তি মুক্তির মূলে রহিয়াছে সদ্‌গুরুর কৃপা। সদ্‌গুরুই আপন শক্তিবলে শিষ্যের অধিকারকে পরিশুদ্ধ করেন, প্রস্তুত করেন তাঁহাকে ঈশ্বর প্রাপ্তির জন্য। তিনি বলেন গুরু সেবার মধ্য দিয়া শিষ্যের অহমিকা যেমন ক্ষীণ হইয়া আসে তেমনি নামিয়া আসে গুরুকৃপার অমিয়ধারা।

নামজপ ও কীর্তন সম্বন্ধে তাঁহার প্রসিদ্ধ রচনা শ্রীশ্লোক মনাচে-তে তিনি বলিয়াছেন :

হে মন, ভ্রান্ত বুদ্ধিবশে এই নামকে ক'রো না ত্যাগ,
শ্রদ্ধাভরে নিরন্তর করো এর অনুধ্যান।
যা কিছু দেখছো এই প্রপঞ্চে,
সবই রয়েছে বিধৃত, প্রভুর নামে বলে।
কোন কিছুরই হয় না তুলনা এর সাথে

আপন ইন্টনাম, রামনামের মাহাত্ম্য বর্ণনা করিতে গিয়া ভক্ত সাধক রামদাস প্রেম-ভরে কহিতেছেন

ভজন ও জপের নাম তো রয়েছে অনেক,
কিন্তু ভাই, রামনামের তুল্য কোন্ নাম ?
হীন আর দুর্ভাগা যারা
কি ক'রে জানবে, তারা এই পরম বস্তুর মহিমা ?
বাসুকীর হলাহল পান ক'রে
পার্বতীনাথ শঙ্কর জপেছিলেন এই মহানাম,
হয়েছিলেন তিনি মৃত্যুঞ্জয়—
তবে ছার মনুষ্য কেন করবে না জপ
আমার প্রভুর এই অমৃতময় নাম ?

ভক্তি-মার্গীয় সাধনার প্রচারের সঙ্গে সঙ্গে বহুতর মঠ-মন্দিরের প্রতিষ্ঠা করেন রাম-দাস স্বামী। এইসব মঠকে তিনি পরিণত করেন তাঁহার ধর্মরাজ্যের এক একটি সুদৃঢ় ঘাঁটিরূপে। ভক্তিধর্ম প্রচার করিলেও রামদাস কিন্তু অতিরিক্ত ভাবোচ্ছ্বাসের প্রশ্রয় কখনো দেন নাই। রামচরিত্রের সংযম, সত্যনিষ্ঠা ও ন্যায়পরতাকে সতত তিনি ভক্তদের নয়নসমক্ষে তুলিয়া ধরিতেন। মঠ ও মন্দিরের মোহান্ত বা পরিচালকদের করিতেন

---

১ সমর্থ রামদাস স্বামীর প্রধান রচনাগুলির নাম নিম্নে দেওয়া হইতেছে ;

(১) দাসবোধ—৭৭৫২ কবিতা সংবলিত এই গ্রন্থটিকে রামদাসী সম্প্রদায়ের ভক্তজনেরা সম্মান করিয়া বলেন 'গ্রন্থরাজ'। (২) শ্রীশ্লোক মনাচে—মনকে বশে রাখার উপদেশে এই পদগুলিতে নিহিত। সাধুরা ভিক্ষা করার সময় এগুলি গাহিয়া থাকেন। (৩) করুণাষ্টকে—অনুশোচনা ও প্রার্থনার ভরা এই সমস্ত শ্লোক সান্ধ্য ভজনের সময় গীত হয়। (৪) রামদাসের রামায়ণ (সুন্দরকান্ড, যুদ্ধকান্ড ও কিষ্কিন্ধ্যা কান্ড)। (৫) শতক পঞ্চক ও ভূপালী নামক প্রার্থনামূলক অভঙ্গপদ।

কঠোবভাবে নিযন্ত্রণ। একবাব তাঁহাব এক মঠে মোহান্ত নীতিবিগর্হিত কোনো কাজ কবেন। বামদাস এজন্য তাঁহাব শাস্তিবিধান কবেন—বেত্রাঘাত। অপর একজন মঠাধীশ উপযুক্ত প্রস্তুতিব আগেই তাঁহাব এক অনুগত ভক্তকে মন্ত্র প্রদান কবেন। দীক্ষাব আগে কেন সতর্কতা অবলম্বন কবা হয় নাই, এই দোষে বামদাস মঠাধীশকে কঠোবভাবে প্রহাব কবেন। কযেকটি বিশিষ্ট কীর্তনিযা শিষ্যকে একবাব তিনি দুশ্চবিত্রা স্ত্রীলোকেব সঙ্গ কবিতে দেখিতে পান। কীর্তনসভা হইতে ইহাদেব তিনি তিন বৎসরেব জন্য বহিস্কৃত কবিয়া দেন। বামদাসেব মঠ-মন্দিবেব এই নীতিগত আদর্শবাদ ও নিযমশৃংখলা মাবাঠাব পুনর্গঠনে ও আত্মিক শক্তিব উজ্জীবনে কম সাহায্য কবে নাই।

আচার্য জীবনেব শুরু হইতেই বামদাসেব কাছে আশ্রয গ্রহণ কবেন একদল সৎ ও ধর্মনিষ্ঠ গুরুগতপ্রাণ শিষ্য। ইঁহাদেব মধ্যে প্রথম সাবিতে বহিযাছেন—কল্যাণ, শ্রেষ্ঠ ( বামদাসেব ভ্রাতা ), উদ্ধব গোসাবি, দিবাকব, বেনাবাঈ, আকাবাঈ প্রভৃতি।

শিষ্য কল্যাণ শুধু ত্যাগ তিতিক্ষা ও সাধনাব দ্বাবাই গুরুব অনুগ্রহ লাভ কবেন নাই, ডোমগাঁও মঠে বামদাসী সম্প্রদাযেব অন্যতম প্রধান মঠ স্থাপন কবিযা গুরুব আবব্ধ মহান্ কার্যকে তিনি অনেকাংশে সফল কবিযা তোলেন।

কল্যাণ ছিলেন বামদাসেব সর্বাপেক্ষা বিশ্বস্ত পবিকব। তাঁহাব গুরুভক্তিব একটি আখ্যাযিকা মহাবাষ্ট্রে প্রচলিত আছে। বামদাস মাঝে মাঝে নানা অভিনব উপাযে তাঁহাব শিষ্য ও ভক্তদেব ভক্তিব দৃঢ়তা ও আনুগত্যেব পবীক্ষা নিতেন।

একদিন শিষ্যদেব তিনি নিকটে ডাকিলেন। হাতে একটি তববাবি নিযা গম্ভীব স্ববে কহিলেন, "দ্যাখো, আজ থেকে কেউ আব আমাব ভোববেলাব ধ্যানজপেব পব যেন প্রণাম ক'বো না। যে কববে, আমি তাব মস্তক ছেদন কববো। বামদাস কোনো মানুষেব সঙ্গই যেন সহ্য কবিতে পাবিতেছেন না। সকলেই মহা শঙ্কিত। স্বামীজী মহাবাজকে তাঁহাবা যতটা পাবেন এডাইযা চলিতেছেন।

কযেকদিন পবে বামদাস আশ্রম ত্যাগ কবিলেন। পবনে মাত্র একখানি কৌপীন, হাতে একটি তীক্ষ্ম তববাবি। এই বেশে তিনি প্রবেশ কবিলেন নিকটস্থ গহন অবণ্যে। ইতিপূর্বে শিষ্যদেব শাসাইযা গিযাছেন, "সাবধান, কেউ যেন এই নির্জনবাসেব সময আমাব সামনে না যায, আব আমাব চবণ স্পর্শ না কবে।"

আশ্রমিকবা তো ভযে জডোসডো। কেহই তাঁহাব সঙ্গ নিতে সাহসী হইলেন না। চাবিদিকে সংবাদ বটিযা গেল, স্বামী বামদাস পাগল হইযা গিযাছেন। একথা অচিবে স্বামীজীব শিষ্য ডোমগাঁও-এব মোহান্ত কল্যাণেব কানে গেল। তৎক্ষণাৎ ব্যস্ত-সমস্ত হইযা তিনি ছুটিযা আসিলেন আশ্রমে। কহিলেন, "এ কেমনতবো কথা? স্বামীজী মহাবাজ একলা অবণ্যে বাস কবছেন, আব তোমবা কেউ তাঁব সঙ্গে গেলে না? আমবা থাকতে তাঁব সেবাব ব্যবস্থা হবে না? বেশ, তোমবা না যাও আমি যাবো সেখানে।

"কিন্তু ভাই, খোলা তলোযাব নিযে স্বামীজী বনে বনে ঘুবে বেডাচ্ছেন, কেউ প্রণাম কবতে গেলেই নিশ্চয হবে তাব শিবচ্ছেদ। আশ্রমেব একজন সতর্ক কবিযা দেয।

কল্যাণ উত্তবে বলেন, "বেশতো, গুরু মহাবাজেব সেবায এগিযে যাবাব ফলে যদি তাঁব হাতে আমাব প্রাণ যায, তবে তা হবে আমাব পবম সৌভাগ্য।'

আত্ম বলিদানের জন্য প্রস্তুত হইলেন কল্যাণ। রক্ত-চন্দন ললাটে লেপন করিলেন, মুখে গুঁজিয়া দিলেন পর্ণপত্র, তারপর গুরুর নিকট উপস্থিত হইলেন করজোড়ে।

রামদাস স্বামী প্রথমে রোষ-কষায়িত নেত্রে, রুদ্ধস্বরে বেশ খানিকটা তর্জন-গর্জন করিলেন, বার বার আন্দোলিত করিলেন তাঁহার তরবারি। কল্যাণ কিন্তু নির্বিকার। গুরু উন্মাদই হোন আর যা-ই হোন, তিনি তাঁহার চরণে প্রণাম নিবেদন করিবেনই, তাঁহার সেবায় হইবেন তৎপর।

মুহূর্তমধ্যে রামদাস মহারাজের ক্রোধের অভিনয় বন্ধ হয়। হাতের তলোয়ার দূরে নিক্ষেপ করিয়া পরম স্নেহে কল্যাণকে করেন আলিঙ্গন। ভাব-বিহ্বল কণ্ঠে কহেন, "বৎস, তোমার মতো বীর আত্মোৎসর্গে সদা প্রস্তুত শিষ্যই যে আমার চাই। তাছাড়া, কি ক'রে হবে প্রভু রামজীর ধর্মরাজ্য স্থাপন?"

নীলোপন্থ নামে রামদাসজীর এক গৃহী শিষ্য ছিলেন। একবার পরিব্রাজনের পথে ভক্ত সঙ্গে স্বামীজী তাঁহার গৃহে উপস্থিত হন। নীলোপন্থ তখন গ্রামের বাহিরে কি কাজে গিয়াছেন। তাঁহার পত্নী নিরুবাঈ ব্যস্ত-সমস্ত হইয়া উঠিলেন। স্বামীজী ও তাঁহার সঙ্গীদের জন্য তাড়াতাড়ি কিছু ভোজনের ব্যবস্থা করা চাই। এ অঞ্চলে উপর্যুপরি কয়েকদিন ঝড়-জল হইয়া গিয়াছে, ঘরে জ্বালানী কাঠ এক টুকরাও অবশিষ্ট নাই। অথচ স্বামীজী মহারাজকে বেশীক্ষণ ধরিয়া রাখা যাইবে না, এখনি গ্রামান্তরে যাইবার জন্য তিনি তাড়া লাগাইতেছেন।

নিরুবাঈর মাথায় জ্বালানির এক বিকল্প বাহির হইল। তৎক্ষণাৎ নিজের তোরঙ্গ খুলিয়া জামা কাপড় শাড়ি ও মূল্যবান শাল প্রভৃতি স্তূপীকৃত করিলেন, ঢুকাইয়া দিলেন উনুনে। জ্বালানিরূপে এগুলি ব্যবহার করিয়া পরমানন্দে প্রস্তুত করিলেন স্বামীজীর আহার্য।

কিছুকাল পরেই নীলোপন্থ ঘরে ফিরিয়া আসেন। স্বামীজী মহারাজকে গৃহে পাইয়া তাঁহার আনন্দের আর সীমা নাই। বিদায় কালে স্বামী-স্ত্রী উভয়ে ভক্তিভরে গুরুর চরণে প্রণাম করিতেছেন, এমন সময় রামদাসজী প্রসন্ন কণ্ঠে কহিলেন, নীলোপন্থ, তুমি ভাগ্যবান্ এমন সাধ্বী স্ত্রী তোমার ঘরে রয়েছে। খোঁজ নিয়ে দ্যাখো, আমার আহার্য তৈরি করতে গিয়ে মাতাজী নিরুবাঈ তোমাদের মূল্যবান পরিচ্ছদ সব জ্বালিয়ে দিয়েছে। ভালোই করেছে, প্রপঞ্চের মায়া কিছু কেটেছে।"

নীলোপন্থ তো মহাখুশী। যুক্তকরে কহিলেন, "প্রভু, শত শত ভক্তশিষ্য আপনার সেবার জন্য প্রাণপাত করছে। নিরুবাঈ সে তুলনায় তেমন কি আর করেছে? যাক্, যাবার আগে আপনি আমাদের আশীর্বাদ করুন। আপনার আশীর্বাদই যে হবে আমাদের পরম পাথেয়।"

ঝুলি হইতে রামদাসজী একটি ডাব তুলিয়া নিলেন, নীলোপন্থের হাতে এইটি দিয়া কহিলেন, "বৎস, নাও, এই রইলো আমার আশীর্বাদ। আমি জানি দীর্ঘদিন তোমরা অপুত্রক রয়েছো। আমার বরে মাতাজী নিরুবাঈর কোল জুড়ে আসবে একটি শিশুপুত্র। প্রভু রামজীর প্রতি থাকবে তার অচলা ভক্তি।"

অতঃপর সঙ্গীগণসহ স্বামীজী মহারাজ ধীরে ধীরে সেখান হইতে নিষ্ক্রান্ত হইলেন। যথাকালে নিরুবাঈ একটি পুত্রসন্তান লাভ করেন। উত্তরকালে এই পুত্র রামদাস মহারাজের কাছে দীক্ষা লাভ করিয়া ধন্য হয়।

ভক্তবীর কল্যাণের গুরুভক্তির আরো একটি কাহিনী রহিয়াছে। সেবার রামদাস মহারাজ স্থির করিলেন, কিছুদিনের জন্য নির্জনবাসে যাইবেন এবং একটি নিগূঢ় সাধনা সেখানে সমাপ্ত করিবেন। নদীর ওপারে রহিয়াছে এক দুর্বারবিস্তার্য অরণ্য, ইহারই এক কোণে পর্ণকুটির বাঁধিয়া স্বামীজী ধ্যানস্থ হইলেন।

কয়েকদিন পরেই ডোমগাঁও হইতে কল্যাণ সেখানে আসিয়া উপস্থিত। গুরুদেবের সঙ্কল্পের কথা শুনিয়া তিনি তো মহা চিন্তিত। বুঝিলেন, একান্তে সাধনভজন তাঁহার হয়তো ঠিকই চলিয়াছে, কিন্তু তাঁহার নিত্যকার আহার্যের ব্যবস্থা কি? এজন্য নিশ্চয় তাঁহাকে কষ্ট পাইতে হইতেছে।

কল্যাণ স্থির করিলেন, এখন হইতে কিছুদিন একবার করিয়া তিনি নদীর ওপারে স্বামজীর ধ্যানকুটিরে যাইবেন, নিত্যকার খাবার দিয়া আসিবেন।

আগের দিন রাত্রে এ অঞ্চলে বর্ষার ঢল নামিয়াছিল। আশ্রমের সম্মুখস্থ মহনা নদী তাই স্ফীতকায়া হইয়া উঠিয়াছে, স্রোত বহিয়া চলিয়াছে খরবেগে। গুরুগতপ্রাণ কল্যাণ মোটেই দমিবার পাত্র নন, আহার্যের পাত্র মাথায় বাঁধিয়া নিলেন, তারপর, জয় জয় রঘুবীর, জয় সমর্থ রামদাস স্বামী, বলিয়া বর্ষা-প্লাবিত নদীগর্ভে দিলেন ঝাঁপ। ওপারে গিয়া অনেক খোঁজাখুঁজির পর গুরুজীর সন্ধান তিনি পান, সম্মুখে দাঁড়াইয়া সমাপ্ত করান তাঁহার ভোজন। রামদাসজীর অরণ্যবাসের প্রতিটি দিন কল্যাণকে এই খরস্রোতে বিপজ্জনক নদী সাঁতরাইয়া পার হইতে হইত। হনুমন্ত স্বামীর রামদাস-চরিতে সমর্থ রামদাস স্বামীর বহুতর যোগবিভূতির বর্ণনা রহিয়াছে। ইহাদের একটি শিষ্য-প্রধান কল্যাণ সম্পর্কিত।

সেদিন গভীর রাত্রি অবধি স্বামীজী মহারাজ কতকগুলি অভঙ্পদ রচনা করিয়াছেন। শিষ্য সেবকদের অনেকেই তখন নিদ্রায় অভিভূত। পান-সুপারী চর্বণের অভ্যাস স্বামীজীর বরাবরই ছিল। সেবকদের ডাকিয়া তুলিয়া কহিলেন, "দ্যাখো তো, কৌটার ভিতরে পান-সুপারী আছে কিনা। খানিকটা না চিবুতে পারলে আর ভালো লাগছে না।"

খুঁজিয়া দেখা গেল, কৌটায় সুপারী যথেষ্টই আছে কিন্তু পান একটিও নাই। "পান ছাড়া সুপারী কি ক'রে খাওয়া যায়—" এই বলিয়া রামদাস মহা হৈচৈ তুলিয়া দিলেন।

এত রাত্রে পাহাড়ে পান কোথায় পাওয়া যাইবে? যদি সংগ্রহ করিতেই হয়, নিচে নামিয়া গ্রামের অভ্যন্তরে যাইতে হইবে, যদি কোনো গৃহস্থ বাড়িতে সন্ধান মিলে। সেবকেরা সবাই এ উহার মুখ চাহিতেছেন, কিন্তু কল্যাণ তখন উঠিয়া দাঁড়াইলেন। করজোড়ে কহিলেন, "প্রভু, আপনি কিছুকাল অপেক্ষা করুন। আমি নিচের গ্রাম থেকে এখনি কয়েকটি পান সংগ্রহ ক'রে আনছি।"

একথা বলার সঙ্গে সঙ্গে অন্ধকার পাহাড়ী পথ দিয়া তিনি দ্রুত পদে নিচে নামিতে লাগিলেন।

কয়েক মিনিট পরেই শোনা গেল কল্যাণের আর্ত চিৎকার। একটি মিস কালো কেউটে সাপের গায়ে পা দিতেই তৎক্ষণাৎ উহা তাহাকে ছোবল মারিয়াছে। রামদাস ও শিষ্য সেবকেরা মশাল নিয়া তখনি সেখানে ছুটিয়া গেলেন। সর্পদষ্ট কল্যাণ তখন

ভূমিতে লুটাইয়া পড়িযাছে। চোখ মুখে অসহ্য যন্ত্রণাব ছাপ। মুখ দিয়া অবিবাম ফেনা নির্গত হইতেছে।

রামদাস হাঁটু গাড়িয়া শিষ্যেব সম্মুখে বসিযা পড়েন। অস্ফুট স্ববে মন্ত্র উচ্চাবণ কবিযা বাব বাব কল্যাণেব দেহে কবেন কবসঞ্চালন, তাবপব স্নেহপূর্ণ স্ববে বলিতে থাকেন, "বৎস কল্যাণ, এবাব ওঠো ওঠো।"

অল্পকাল মধ্যেই কল্যাণ চোখ মেলিযা তাকান এবং ধীবে ধীবে উঠিযা বসেন। বাহ্যজ্ঞান ফিবিযা পাইযা আবাব উদ্যত হন গুরু মহাবাজেব পান সংগ্রহেব জন্য।

সপ্রশংস দৃষ্টিতে শিষ্যেব দিকে চাহিযা গুরুজী বলেন, "বৎস, আব তোমায কোথাও যেতে হবে না। এবাব আশ্রমে ফিবে চল।"

পথ চলিতে চলিতে একটি তরুণ শিষ্য মৃদুস্ববে মন্তব্য কবেন, "এত গভীব বাতে এভাবে একলা এমন ক'বে চলে আসাটা কল্যাণেব উচিত হয নি।"

রামদাস স্বামী সহাস্যে উত্তব দেন, "দ্যাখো, যা ঘটেছে বামজীব কৃপাতেই ঘটেছে। আমবা নিমিত্ত মাত্র। বামজী আমায ইঙ্গিত দিযেছিলেন, কল্যাণেব আযু আব নেই।"

"সেকি প্রভু, তা জেনেও আপনি এই অন্ধকাবেব ভেতব বনপথে ওকে যেতে দিলেন?" সবিস্ময়ে প্রশ্ন কবেন এক সেবক।

"সর্পাঘাতে ওব জীবনান্ত হবাব কথা। অথচ ঈশ্ববেব কাজে ওকে অনেক কিছু কবতে হবে। তাইতো পান-সুপাবীব জন্য চেঁচামেচি ক'বে ওকে পথে নামালাম। কালসাপ ওকে দংশন কববে তা আমি জানতাম। আমাব কাছাকাছি থাকা কালে এই দুর্ঘটনা হযে ভালোই হলো। বামজীব কৃপায ওকে বাঁচাতে পাবলাম।"

বামদাস স্বামীব অন্যতম জীবনীকাব ভীমস্বামী শিবগাভকাব একটি মনোবম আখ্যাযিকা বর্ণনা কবিযাছেন—

সেবাব বাবাণসীব এক প্রখ্যাত পণ্ডিত ঘুবিতে ঘুবিতে মহাবাষ্ট্রে আসিযা উপনীত হন। ইনি একজন প্রসিদ্ধ বিচাব-মল্ল, যেখানেই যান সোৎসাহে সাধুদেব তর্কযুদ্ধে আহ্বান কবেন। আত্মবিশ্বাস ইহাব অত্যন্ত বেশী। সদাই গলদেশে উপবীতেব সঙ্গে প্রকাশ্যে ঝুলানো থাকে একটি তীক্ষ্ন ছুবিকা, দম্ভভবে এটি সবাইকে দেখাইযা বলেন, "শাস্ত্র বিচাবে যখনি কেউ আমায় পবাস্ত কববে, তক্ষুনি তাব সম্মুখে এই ছুবিকা দিযে নিজেব হাতে আমি কেটে ফেলবো আমাব জিহ্বা।"

মহাবাষ্ট্রেব লোকেব ঘবে ঘবে তখন বামদাস স্বামীব 'দাসবোধ' পঠিতে হয, স্বামীজীব বিদ্যাবত্তা ও সাধন-বিভূতিব প্রসিদ্ধিও নবাগত পণ্ডিতটি শুনিযাছেন। একদিন তিনি সদলবলে ছাফলে আসিযা উপস্থিত। সংবাদ দিলেন, স্বামীজীব সহিত অবিলম্বে তিনি তর্কদ্বন্দ্বে অবতীর্ণ হইতে চান।

বামদাস ব্যস্ত-সমস্ত হইযা ভক্ত শিষ্যদেব কহিলেন, "যাও যাও, এখনি তোমবা ঐ মহাত্মাকে সসম্মানে আশ্রমে নিযে এসো। মশাল আব বাদ্যভাণ্ড সঙ্গে নিতে ভুলো না। বাবাণসীব এমন একজন কৃতী পণ্ডিত। দেখো, কোনো দিক দিযে যেন তাঁব অমর্যাদা না হয।"

সাড়ম্ববে শোভাযাত্রা কবিযা বাবাণসীব তর্কশূবকে আশ্রমে আনযন কবা হয়। বামদাস স্বামীজী স্বযং অগ্রসব হইযা তাঁহাকে অভ্যর্থনা ও অভিবাদন জ্ঞাপন কবেন।

কিন্তু স্বামীজীর অভিবাদনের দিকে পণ্ডিতের কোনো লক্ষ্যই নাই। দর্পভরে, কহেন, "আমার সময় অতি মূল্যবান। আর বিলম্ব না করে, আপনি আমার প্রশ্ন-গুলোর উত্তর দিন, অবশ্য যদি সমর্থ হন।"

রামদাস সহাস্যে কহিলেন, "বিদ্যা মানেই সেই পরমবস্তু যা হৃদয় কন্দরকে আলোকিত করে। তবে শাস্ত্রপারঙ্গম হয়েও আপনি এমন অন্ধকারে ডুবে রয়েছেন কেন, বলুন তো ?"

রোষে পণ্ডিতের দুই চোখ জ্বলিয়া উঠে, হুংকার দিয়া বলেন, "বটে, এতো ঔদ্ধত্য তোমার ? এখানে কার সম্মুখে দাঁড়িয়ে তুমি কথা বলছো জানো ?"

"খুব জানা আছে, পণ্ডিতবর। এবার একটু অনুগ্রহ ক'রে আপনি আপনার শাস্ত্রতত্ত্বের প্রশ্ন উত্থাপন করুন, যথাযথ সব উত্তর এখনি পাবেন।" সবিনয়ে নিবেদন করেন রামদাস।

ক্রুদ্ধ উত্তেজিত পণ্ডিত তাঁহার প্রশ্নবাণ নিক্ষেপ করিলেন। সঙ্গে সঙ্গে স্বামী রামদাস প্রদর্শন করিলেন তাঁহার এক যোগবিভূতি। বহুলোক তাঁহাদের সম্মুখে ভিড় করিয়া আছে। এই ভিড়ের ভিতর হইতে একটি নিম্নশ্রেণীর অশিক্ষিত মানুষকে রামদাস কাছে ডাকিয়া নিলেন। কিছুক্ষণ একদৃষ্টে তাহার দিকে দৃষ্টি নিবদ্ধ রাখিয়া তাহার মধ্যে করিলেন শক্তি সঞ্চালন। এবার দৃঢ় কণ্ঠে দিলেন নির্দেশ, "বৎস, পণ্ডিতজীর সব ক'টা শাস্ত্রীয় প্রশ্নের যথাযথ উত্তর তুমি দিয়ে দাও।"

সর্বসমক্ষে ঘটিতে দেখা যায় এক অবিশ্বাস্য কাণ্ড। অর্ধশিক্ষিত লোকটির মুখ দিয়া অবিরলধারে নিঃসৃত হইতে থাকে শাস্ত্রের নানা দুরূহ তত্ত্বের ব্যাখ্যা-বিশ্লেষণ। বারাণসীর পণ্ডিত মহারাজ তো বিস্ময়ে হতবাক্। ইতিমধ্যে তিনি বুঝিয়া নিয়াছেন, রামদাস একজন সিদ্ধ মহাত্মা। অলৌকিক প্রজ্ঞা এবং অলৌকিক শক্তির তিনি অধিকারী। এ হেন ব্যক্তির সমক্ষে বিদ্যার দম্ভ প্রকাশ করিয়া পণ্ডিতজী মারাত্মক ভুল করিয়াছেন।

এবার রামদাসের চরণে পতিত হইয়া বার বার তিনি ক্ষমা ভিক্ষা মাগিতে থাকেন। নিজের জিহ্বা কর্তনের জন্যও উদ্যত হন।

উপবীতে ঝুলানো তীক্ষ্ম ছুরিকাটি তৎক্ষণাৎ দূরে নিক্ষেপ করিয়া রামদাসজী পণ্ডিতকে কহিলেন, "আপনাকে অনেক আগেই আমি ক্ষমা করেছি পণ্ডিতবর। মনে রাখবেন, আপনার জিহ্বা, আপনার দেহ, সবই রামজীর। ছেদন করিতে হয় তিনি করবেন। আপনার দেহ-মন-আত্মা কোনো কিছুর ওপরই তো আপনার অধিকার নেই। ভালোই হলো, আপনার দর্প এবার ভূমিসাৎ হলো, এবার সত্যকার বিদ্যা এলো আপনার আধারে।"

এই পণ্ডিত অতঃপর দীনভাবে রামদাসের শিষ্যত্ব গ্রহণ করেন। বারাণসীতে ফিরিবার সময় সাগ্রহে রামদাসের রচনা দাসবোধের একটি প্রতিলিপি তিনি সঙ্গে নিয়া যান।

সিদ্ধপুরুষ বলিয়া রামদাসের তখন খ্যাতি রটিয়াছে ; একটি সুসংবদ্ধ ভক্তিবাদী সম্প্রদায়ের নেতারূপেও মহারাষ্ট্রে তাঁহার বিরাট মর্যাদা। এই সময়ে এক শুভলগ্নে

বামদাসেব সহিত মিলন ঘটে বাজা শিবাজী ভোঁসলেব। এই মিলন যেন মণিকাঞ্চনেব সংযোগ। বামবাজ্য, ধর্মবাজ্য, স্থাপনেব যে স্বপ্ন বামদাস এতদিন দেখিযা আসিতেছেন যে স্বপ্নকে বূপাযিত কবাব জন্য জীবন উৎসর্গ কবিযাছেন, বাজা শিবাজী হন সেই মহান্ ঐশ কর্মেব ধাবক ও বাহক। এই দুই ব্যক্তিত্বেব মিলনে সাবা মাবাঠায প্রবাহিত হয আত্মিক শক্তি ও ক্ষাত্রশক্তিব যুগ্মধাবা। সাবা ভাবতেও ইহাব ফল হয সুদূব-প্রসাবী। এক ও অখণ্ড ধর্মবাজ্যেব বিপুল সম্ভাবনাব আশা ছডাইয়া পডে দেশেব দিকে দিকে।

শিবাজীব অভ্যুদযেব দিকে স্বামী বামদাস নিযত তাঁহাব দৃষ্টি নিবদ্ধ বাখিযাছেন। লক্ষ্য কবিযাছেন ঔবংজেবেব নগণ্য 'পার্বত্য মূষিক' শিবাজী ভোঁসলে ধীবে ধীবে গডিযা তুলিযাছেন একটা সুদৃঢ় স্বাধীন বাজ্যেব বনিযাদ। শুধু তাই নয, এই বাজ্য যাহাতে ধর্মধৃত হয, উচ্চাদর্শে অনুপ্রাণিত হয, সেজন্য তাঁহাব ব্যাকুলতাব সীমা নাই। অন্তবে অন্তবে বামদাস বুঝিযা নিযাছেন, শিবাজীকে তাঁহাব সাহায্য নিতেই হইবে, তাঁহাব কাছে আসিতেই হইবে। কিন্তু এখনই নয, আবো কিছুকাল বামদাসকে অপেক্ষা কবিতে হইবে, লগ্ন সমাগত হইলেই শিবাজী আকুল আগ্রহ নিযা ছুটিযা আসিবেন, গ্রহণ কবিবেন তাঁহাব পবমাশ্রয।

সৈন্যবল ও বাজ্যপবিধিব বিস্তাবেব সঙ্গে সঙ্গে শিবাজী ভোঁসলেব অন্তবেও জাগিযাছে পবম কল্যাণেব ভাবনা। আত্মিক উজ্জীবনেব জন্য তিনি ব্যগ্র হইযা উঠিযাছেন। যখন যে সাধু মহাত্মাব সন্ধান পান, সাগ্রহে তাঁহাব দর্শন কবেন, সাধ্যমতো কবেন সেবা পবিচর্যা। পবিব্রাজনবত সাধু-সন্ন্যাসী হইতে শুবু কবিযা পন্ধাবপুবেব সিদ্ধ তুকাবামজীব সঙ্গ, কোনো কিছুই শিবাজী বাদ দেন নাই। কিন্তু মনেব মানুষেব সন্ধান, চিহ্নিত সদ্গুবুব সন্ধান, এখনও তিনি প্রাপ্ত হন নাই।

বামদাস স্বামীব আদর্শ ও সংগঠনেব নানা সংবাদ শিবাজী বাখেন, তাঁহাব মাহাত্ম্য ও যোগৈশ্বর্যেব খ্যাতিও তাঁহাব অজানা নয। এবাব এ মহাপুবুষেব আশ্রয গ্রহণেব জন্য অন্তব তাঁহাব বড ব্যাকুল হইযা পডিয়াছে। বামদাস তখন কোনো মঠেই স্থাযি-ভাবে বাস কবিতেন না, স্বেচ্ছামতো ঘুবিযা বেডাইতেন। তাই কিভাবে কোথায মহাত্মাব দর্শন কবা যায শিবাজী প্রাযই ভাবিতেছিলেন।

নবুসোমলু নাথ নামে শিবাজীব এক কর্মচাবী সেবাব খবব দেন, – স্বামীজী এখন ছাফলেব মঠে অবস্থান কবিতেছেন। কযেকজন পার্শ্ববক্ষী নিযা শিবাজী তখনি সেখানে ছুটিযা যান। কিন্তু সাক্ষাৎ হইল না। শুনিলেন, বামদাস স্বামী ইতিমধ্যে সে স্থান ত্যাগ কবিযা অন্যত্র চলিযা গিযাছেন।

ছাফলেব মঠটি ছোট হইলেও বড মনোবম। শিবাজী সাধুদেব জিজ্ঞাসা কবিলেন, কিভাবে কাহাব আনুকূল্যে, এই সুন্দব মঠটি নির্মিত হইযাছে?

সাধুবা সবিস্ময়ে কহেন, "সে কি মহাবাজ, আপনি কি জানেন না, এটি যে আপনাব প্রদত্ত অর্থেই তৈবি হযেছে। কযেক বৎসব আগে পুনাতে, আপনাব পুবোহিতেব ভবনে গিবি গোসাবি নাসিখব নামে এক কীর্তনিযা বামলীলা কীর্তন কবছিলেন। কীর্তন শুনে খুশী হযে আপনি তাঁকে কিছু অর্থ দান কবতে চান! ঐ কীর্তনিযা বামদাস মহাবাজেব একজন পবম ভক্ত। তিনি অনুবোধ জানান – মহাবাজেব প্রতিশ্রুতি অর্থ যেন বামদাস স্বামীজীকেই দেওযা হয ছাফলেব প্রস্তাবিত বামমন্দিব নির্মাণেব

জন্য। এটিই তো সেই মন্দির। আপনার সরকার থেকে তিন শত স্বর্ণমুদ্রা দেওয়া হয়েছিল এই পবিত্র কাজের জন্য।"[১]

এ সংবাদে শিবাজী হৃষ্ট হইলেন। মন্দিরের চারপাশে ঘুরিয়া দেখিলেন, নদীর খরস্রোত উহার ভিত্তির দিকে অগ্রসর হইতে চাহিতেছে। সরকারী পূর্ত অধিকর্তাকে ডাকিয়া তখনি তিনি হুকুম দিলেন, "যে কোনো উপায়ে এই নদীর স্রোতধারাকে ঘুরিয়ে দাও, স্বামীজীর এই মন্দিরকে রক্ষা করো। এ জন্য যে কোনো অর্থব্যয়ে কার্পণ্য ক'রো না।"

নির্দেশমতো কার্য সম্পন্ন হইতে বিলম্ব হয় না। ফলে ছাফলের ঐ মন্দির ধ্বংসের হাত হইতে রেহাই পায়।

রামদাস স্বামীর কাছে মহারাজ শিবাজীর সব সংবাদই যথাসময়ে পেঁাছিল। ইহার কিছুদিন পরে শিবাজী মাহুলীতে একটি ধর্মানুষ্ঠানে যোগ দিতে গিয়াছেন, সেখানে এক শুভ মুহূর্তে তাঁহার হাতে আসিল রামদাস স্বামীর এক ক্ষুদ্র লিপি। এ লিপি পাইয়া রাজা মহা উৎফুল্ল। সঙ্গে সঙ্গে মহাত্মাকে উত্তর দিলেন :

"হে মহাতাপস, আমি আপনার চরণে অপরাধী। আপনার হৃদয়ে রয়েছে অসীম করুণা—আপনার আশিস্ লিপি আমায় ভরপুর ক'রে দিয়েছে পরম আনন্দে। কি ভাষায় আমি তার বর্ণনা দেব? আপনি কৃপা ক'রে আমার গুণগান করেছেন, কিন্তু আমি জানি, আমি মোটেই তার উপযুক্ত নই। বহুদিন যাবৎ আপনার দর্শনের অভিলাষী রয়েছি, এবং সুযোগ পেলে এখনই আমি উপস্থিত হতে পারি আপনার সকাশে। হে প্রভু, আপনি কি আমায় গ্রহণ করবেন? আমার তৃষ্ণা কি করবেন দূর?"

এই পত্র পাঠাইয়া দিয়া পরদিনই শিবাজী তাঁহার রক্ষীদল নিয়া উপনীত হন ছাফলে। সেখানে গিয়া শুনিতে পান, রামদাস মহারাজ তখন সিংগন-বাড়িতে অবস্থান করিতেছেন। মঠের সাধুরা তাঁহাকে বলেন, "মহারাজ, এই সময়ে স্বামীজীর কাছে আপনার যাওয়া ঠিক হবে না। কারণ, এখন তিনি হনুমানজীর মন্দিরে একটি বিশেষ পূজা অনুষ্ঠানে ব্যস্ত। পূজা অর্চনা সমাধা ক'রে স্বামীজী মহারাজ নিজের হাতে বহুতর ভোগরাগ প্রস্তুত করবেন। তারপর মারুতিজীকে তা নিবেদন ক'রে দিনশেষে বসবেন প্রসাদ গ্রহণের জন্য। আপনি বরং পরে আর কোনোদিন তাঁর সঙ্গে সাক্ষাৎ করুন।"

শিবাজী একথা মানিলেন না। কহিলেন, "হৃদয় বড় ব্যাকুল হয়ে পড়েছে, আর ধৈর্য ধারণ করা আমার পক্ষে সম্ভব নয়। তাছাড়া, আজ তো বৃহস্পতিবার—গুরু-বার, এই শুভদিনেই স্বামীজীকে আমি দর্শন করবো।"

রক্ষীদল পশ্চাতে রাখিয়া তাড়াতাড়ি তিনি অগ্রসর হন। দুইজন পার্শ্বচর নিয়া সিংগন-বাড়ির মঠে উপস্থিত হন, লুটাইয়া পড়েন স্বামী রামদাসজীর চরণতলে।

রামদাস স্বামীর হস্তে তখনো ধৃত রহিয়াছে শিবাজীর সদ্যপ্রাপ্ত লিপি। প্রসন্ন মধুর কণ্ঠে কহিলেন, "রাজা, আপনি যে আসবেন তা আমি জানতাম। কিন্তু নিজের

১ টকাখার অ্যান্ড কেলুসকর : লাইফ অব্ শিবাজী মহারাজ

বাহ্যজ্ঞান ফিরিয়া আসিলে আবেশজড়িত কণ্ঠে বলিতে লাগিলেন, "জীবে দয়া—জীবে দয়া? দূর শালা! কীটাণুকীট তুই—জীবে দয়া করবি? দয়া করবার তুই কে? না, না, জীবে দয়া নয়—শিবজ্ঞানে সেবা!

নরেন সকলের সঙ্গে বসিয়া ঠাকুরের অমৃতবাণী শ্রবণ করিতেছিলেন। এক মুহূর্তে তাঁহার অন্তর্লোক হইতে একটা পর্দা যেন উঠিয়া গেল। ঠাকুরের প্রজ্ঞানঘন বাণীতে আত্মপ্রকাশ করিল সেবাধর্মের মহিমা।

বিবেকানন্দ উত্তরকালে মুমুক্ষু গুরুভ্রাতাদের কহিয়াছিলেন, "কি অদ্ভুত আলোকই সেদিন ঠাকুরের কথায় দেখিতে পাইলাম। শুষ্ক, কঠোর ও নির্মম বলিয়া প্রসিদ্ধ বেদান্ত জ্ঞানকে ভক্তির সহিত সম্মিলিত করিয়া কি সহজ, সরস ও মধুর আলোকই তিনি প্রদর্শন করিলেন। অদ্বৈত জ্ঞান লাভ করিতে হইলে, সংসার ও লোকসঙ্গ সর্বতোভাবে বর্জন করিয়া বনে যাইতে হইবে এবং ভক্তি ও ভালবাসা প্রভৃতি কোমল ভাবসমূহকে হৃদয় হইতে সবলে উৎপাটিত করিয়া চিরকালের মতো দূরে নিক্ষেপ করিতে হইবে—এই কথাই এতকাল শুনিয়া আসিয়াছি। কিন্তু ঠাকুর আজ যাহা ভাবাবেশে বলিলেন, তাহাতে বুঝা গেল - বনের বেদান্তকে ঘরে আনা যায়, সংসারের সকল কাজে উহাকে অবলম্বন করিতে পারা যায়। মানব যাহা করিতেছে, সে সকলই করুক তাহাতে ক্ষতি নাই, কেবল প্রাণের সহিত এই কথা সর্বাগ্রে বিশ্বাস ও ধারণা করিলেই হইল—ঈশ্বরই জীব ও জগৎরূপে তাহার সম্মুখে প্রকাশিত রহিয়াছেন। জীবনের প্রতিমুহূর্তে সে যাহাদিগের সম্পর্কে আসিতেছে, যাহাদিগকে ভালবাসিতেছে, যাহাদিগকে শ্রদ্ধা, সম্মান অথবা দয়া করিতেছে, তাহারা সকলেই তাঁহার অংশ - তিনি। সংসারের সকল ব্যক্তিকে যদি সে ঐরূপে শিবজ্ঞান করিতে পারে, তাহা হইলে আপনাকে বড় ভাবিয়া তাহাদিগের প্রতি রাগ, দ্বেষ, দম্ভ অথবা দয়া করিবার তাহার অবসর কোথায়? ঐরূপে 'শিবজ্ঞানে জীবের সেবা' করিতে করিতে চিত্তশুদ্ধ হইয়া সে স্বল্পকালের মধ্যে আপনাকেও চিদানন্দময় ঈশ্বরের অংশ, শুদ্ধবুদ্ধ মুক্ত স্বভাব বলিয়া ধারণা করিতে পারিবে।

"ঠাকুরের ঐ কথায় ভক্তিপথেরও বিশেষ আলোক দেখিতে পাওয়া যায়। সর্বভূতে ঈশ্বরকে যতদিন না দেখিতে পাওয়া যায়, ততদিন যথার্থ ভক্তি বা পরাভক্তি লাভ সাধকের পক্ষে সুদূরপরাহত থাকে। শিব বা নারায়ণ-জ্ঞানে জীবের সেবা করিলে ঈশ্বরকে সকলের ভিতর দর্শনপূর্বক যথার্থ ভক্তিলাভে ভক্তসাধক স্বল্পকালেই কৃতকার্য হইবে, একথা বলা বাহুল্য। কর্ম বা রাজযোগ অবলম্বনে যে সকল সাধক অগ্রসর হইতেছে তাহারাও ঐ কথায় বিশেষ আলোক পাইবে। কারণ কর্ম না করিয়া দেহী যখন একদণ্ডও থাকিতে পারে না, তখন 'শিবজ্ঞানে জীবসেবা'-রূপ কর্মানুষ্ঠানই যে কর্তব্য এবং উহা করিলেই তাহারা আশু লক্ষ্যে পৌঁছাইবে, একথা আর বলিতে হইবে না। যাহা হউক ভগবান্ যদি কখনো দিন দেন তো আজ যাহা শুনিলাম, এই অদ্ভুত সত্য সংসারে সর্বত্র প্রচার করিব,—পণ্ডিত মূর্খ, ধনী দরিদ্র, ব্রাহ্মণ, চণ্ডাল সকলকে শুনাইয়া মোহিত করিব।[১]

১ স্বামী সারদানন্দ : লীলা প্রসঙ্গ, ৫ম খণ্ড

ঠাকুরের কথাগুলি নরেনের জীবনে সেদিন উপস্থিত হয় নূতন দিগ্‌দর্শনরূপে। উত্তরকালে প্রধানত এই দিগ্‌দর্শনকেই তিনি কাজে লাগাইয়া ছিলেন।

ভক্ত শিষ্যদের ঠাকুর সাধারণত ভক্তিশাস্ত্র পড়িতে বলিতেন। কিন্তু নরেনের জন্য অন্য ব্যবস্থা। জানিতেন, নরেন উত্তরকালে চিহ্নিত হইবেন এক বিশ্বখ্যাত আচার্যরূপে, বিশ্বজনীন অদ্বৈতবাদের ব্যাখ্যাতা রূপে। তাই অদ্বৈতভাবের উদ্দীপক শাস্ত্রাদি যখন নরেন পড়িতে বসিতেন, ঠাকুর বরং আনন্দিতই হইতেন। নরেনকে এসময়ে প্রায়ই উপনিষদ, ব্রহ্মসূত্র, যোগবাশিষ্ঠ প্রভৃতি গভীরভাবে অধ্যয়ন করিতে দেখা যাইত।

সহজাত জ্ঞান বৈরাগ্যের অধিকারী ছিলেন নরেন, কিন্তু তাঁহার সত্তার গভীরে লুকানো ছিল প্রেমভক্তির এক বিপুল উৎস। ঠাকুর তাই বলিতেন, "এ রকম চোখ কি শুষ্ক জ্ঞানীর কখনো থাকে রে? জ্ঞানের সঙ্গে ভক্তির ভাবও যে তোর ভেতরে রয়ে যাচ্ছে।" বাহিরে জ্ঞানমার্গী হইলে কি হয়. ঠাকুর যখন কীর্তনানন্দে মাতিতেন, দেখা যাইত—নরেনও সকলের সঙ্গে হাত ধরাধরি করিয়া ভাবাবেগে নৃত্য শুরু করিয়া দিয়াছেন।

রামকৃষ্ণ জানিতেন, নরেন নিত্যসিদ্ধ, মন্ত্রপুরুষ, সর্ব মায়ামোহের ঊর্ধ্বে সে অবস্থিত। তাই কেবলি তাঁহার ভয় হইত মায়ার প্রভাব নরেনের উপর কিছুটা না থাকিলে ঐশ নির্দিষ্ট কর্ম তো সে সম্পন্ন করিতে পারিবে না। নিজের স্বরূপ চিনিতে পারিয়া যে কোনো মুহূর্তে দেহটি ছাড়িয়া দিবে, চলিয়া যাইবে স্বস্থানে। সজল নয়নে ঠাকুর তাই জগজ্জননীর কাছে প্রার্থনা জানান, "মাগো, ওর ভেতর তুই একটুখানি মায়া প্রবেশ করিয়ে দে, নতুবা কোনো কাজই তো করতে পারবে না।"

১৮৮৪ খ্রীষ্টাব্দে নরেন ও অন্যান্য ভক্তদের জীবনে আসে চরম দুর্দৈব। ঠাকুর শ্রীরামকৃষ্ণের গলায় দুরারোগ্য ক্যান্সার রোগের আক্রমণ ঘটে। চিকিৎসার জন্য তাঁহাকে কিছুদিন কলিকাতায় রাখা হয়, তারপর নিয়া যাওয়া হয় কাশীপুরের বাগানে।

ঠাকুরের সেবা শুশ্রূষা ও সান্নিধ্যকে কেন্দ্র করিয়াই এই সময়ে ভক্তমণ্ডলীর পরম প্রস্তুতিটি গড়িয়া উঠিতে থাকে। তরুণ সাধকদল নরেনের নেতৃত্বে ঠাকুরের সেবায় একান্তভাবে আত্মনিয়োগ করেন। আর গুরুর অধ্যাত্ম শক্তি ধীরে ধীরে তাঁহাদের ভিতরে প্রবিষ্ট হইতে থাকে। বীজাকারে রামকৃষ্ণমণ্ডলীর সূচনা এইখানে।

যুবক ভক্তেরা পালাক্রমে ঠাকুরের সেবা করেন আর অবসর পাইলেই জপ ধ্যান ও কীর্তনে নিবিষ্ট হইয়া থাকেন। নরেন্দ্রনাথ এই সময়ে ঈশ্বর লাভের জন্য একান্ত ব্যাকুল। পরমহংসদেবের অনুমতি নিয়া এ সময়ে পঞ্চবটীতলে প্রায়ই তিনি সাধন করিতেন। বিল্ববৃক্ষতলে রাতের পর রাত ধুনি জ্বালানো থাকিত, আর তিনি উহার সম্মুখে নয়ন নিমীলিত করিয়া থাকিতেন গভীর ধ্যানে নিমগ্ন। এ সময়ে ধ্যান করিতে করিতে প্রায়ই দর্শন করিতেন একটা ত্রিকোণাকৃতি জ্যোতি। ঠাকুরকে এই দর্শন সম্পর্কে প্রশ্ন করিলে সংক্ষেপে উত্তর দেন, "ওরে, ওটা ব্রহ্মযোনী।"

এক একদিন নরেনের ধুনির ধারে অতীন্দ্রিয় রাজ্যের অপূর্ব দর্শন সব ঘটিতে থাকে। চিন্ময়লোকের দেবদেবীরা অনেকে সেখানে আবির্ভূত হন। এই সময়কার

সাধনকালে সাধক নবেনেব প্রাণে বিবাজিত ছিল অপূর্ব শান্তি ও স্থৈর্য। শক্তির প্রকাশও মাঝে মাঝে দেখা যাইত।

একদিন কালী তপস্বী ( স্বামী অভেদানন্দ ) ও তিনি পাশাপাশি বসিয়া ধ্যান কবিতেছেন। হঠাৎ নবেনেব ইচ্ছা হইল, কালীকে তিনি স্পর্শ করিবেন। এ ইচ্ছা কাবে পবিণত কবাব সঙ্গে সঙ্গে ঘটিল এক চাঞ্চল্যকব কাণ্ড। স্পর্শ করা মাত্রই গুরুভ্রাতাব দেহে বৈদ্যুতিক তেজেব মতো এক শক্তি সঞ্চারিত হইয়া গেল, বাহ্যজ্ঞান হারাইয়া দিব্য চেতনায় তিনি আচ্ছন্ন হইয়া পড়িলেন।

সদা সজাগদৃষ্টি শ্রীবামকৃষ্ণ তৎক্ষণাৎ নবেন্দ্রনাথকে ডাকাইলেন। তাঁহাকে সতর্ক কবাব জন্য সহাস্যে কহিলেন,—"কি কচ্ছিস্ বে। এ যে দেখছি, না জমতেই খরচ?'

কাশীপুবে ও দক্ষিণেশ্ববেব পঞ্চবটীতে নবেনেব সাধন চলিয়াছে। ধীরে ধীরে তিনি ধ্যানলোকেব গভীব স্তবে ডুবিয়া যাইতেছেন। এক এক দিন বিচিত্র অনুভূতি ও অপ্রাকৃত দর্শনাদিও হইতেছে। ধ্যানাবস্থাব পব একদিন দেখিলেন, তাঁহারই এক অবিকল প্রতিমূর্তি চিন্ময় দেহে সম্মুখে আবির্ভূত। এই অপ্রাকৃত মূর্তি প্রায়ই বহুক্ষণ ধবিয়া তাঁহাব সম্মুখে অবস্থান কবিত। তাঁহারই হাবভাব ও কথাবার্তা অনুকবণ কবিয়া যাইত। শ্রীবামকৃষ্ণ ইহা শুনিলেন। নবেনকে আশ্বস্ত করিয়া বলিলেন, "এতো ধ্যানেব উচ্চাবস্থাব লক্ষণ বে।"

এই সময়ে একদিন নবেনেব মন গৌতম বুদ্ধেব তপস্যাক্ষেত্র, বুদ্ধগয়া দর্শনের জন্য ব্যাকুল হইয়া উঠে। স্থিব কবেন, সেখানে গিয়া কয়েকদিন সাধনা করিবেন। গুরুভাই তাবক ও কালীসহ তিনি হঠাৎ একদিন দক্ষিণেশ্বব ত্যাগ করিলেন, কাহারেও কিছু বলিয়াও গেলেন না। ব্যস্ত হইয়া সকলে ঠাকুবকে এ সংবাদ জানাইলেন। স্মিতহাস্যে তিনি উত্তব দিলেন, "তোবা ভাবিস নি, নবেন কোথাও যাবে না, তাকে এখানে আসতেই হবে।—এদিক ওদিক এখন যাচ্ছে বটে, কিন্তু এখানে যে রস পেয়েছে সে রস ছেড়ে যাবে কোথায়?"

বুদ্ধগয়াব পবিত্র পবিবেশে ধ্যান কবাব সময় নবেন এক দিব্য অনুভূতি লাভ কবেন। কিন্তু তৎসত্ত্বেও মন সেখানে টিকে নাই। অল্প কিছুদিন পরেই পবমহংসদেবেব জন্য ব্যাকুল হইয়া নবীন সাধকেরা দক্ষিণেশ্বরে ফিরিয়া আসেন।

ঠাকুবেব ভক্ত বুড়োগোপাল নানা তীর্থ দর্শন করিয়া কাশীপুরে প্রত্যাবর্তন কবিয়াছেন। তাঁহাব অভিলাষ এই উপলক্ষে সাধুদিগকে ভোজন করান ও কিছু দান করেন। শ্রীবামকৃষ্ণেব কাছে এ ইচ্ছা ব্যক্ত কবিলে বলিয়া উঠিলেন, "কোথায় আর সাধু খুঁজে খুঁজে বেড়াবি, বল্‌তো? এই সব ছেলেদের খাইয়ে দে। তাতেই তোর কাজ হবে।'

নির্দেশ মতো ব্যবস্থাদি কবা হইল। প্রত্যেক তরুণ ভক্তকে এই উপলক্ষে ঠাকুর নিজ হাতে একটি কবিয়া গৈরিক বস্ত্র, বহির্বাস, মালা ও কমণ্ডলু দান করিলেন। আনুষ্ঠানিক কৃত্যে ঠাকুব সেদিন, দান নাই, কিন্তু এই গৈরিক দানের মধ্য দিয়া প্রচ্ছন্নভাবে সূচনা কবিলেন তাঁহাব গৈরিকধারী সাধক-বাহিনীর।

সমাধিব গভীরে ডুব দিবাব জন্য নবেন এবার ব্যাকুল হইয়া উঠিয়াছেন। নির্বিকল্প সমাধিব জন্য বাব বার ঠাকুবকে এজন্যে তিনি ধরিয়া বসেন, উত্যক্ত করিতে থাকেন।

পবমহংসদেব একদিন আশ্বাস দিলেন, "ওবে আমি ভাল হযে উঠলে, তুই যা চাইবি তাই দেব।"

নবেন্দ্রনাথ তখন পবম প্রাপ্তিব আগ্রহে অধীব চঞ্চল। অবুঝ বালকেব মতো বলিযা বসেন, "কিন্তু, আপনি যদি আব ভাল না হন, তবে আমাব দশা কি হবে?"

অস্ফুটস্ববে ঠাকুব মন্তব্য কবেন, "শালা বলে কি?"

দেহী বা বিদেহী যে কোনো অবস্থাযই থাকুন, ঠাকুব তাঁহাব আশ্বাসবাণীকে রূপাযিত কবিবেন, এই সহজ প্রত্যয থাকাই তো নবেনেব পক্ষে স্বাভাবিক। নবেনেব কথায ইহাব ব্যতিক্রম দেখা গেল। ঠাকুব বুঝিলেন, শিষ্যেব ব্যগ্রতা সীমা ছাড়াইযা যাইতে বসিযাছে। ধীব প্রশান্তকণ্ঠে জিজ্ঞাসা কবিলেন, "আচ্ছা, ঠিক ক'বে বল দেখি তুই কি চাস্?"

নবেন্দ্রনাথ এবাব সোৎসাহে বলিযা উঠিলেন, "আমাব ইচ্ছা হয, শুকদেবেব মতো একেবাবে পাঁচ ছয দিন সমাধিতে ডুবে থাকি। তাবপব শুধু শবীব বক্ষাব জন্য খানিকটা নিচে নেমে এসে আবাব সমাধিতে চলে যাই।"

বামকৃষ্ণ এইবাব উত্তেজিত হইযা উঠিযা বসেন। তিবস্কাবেব সুবে নবেনকে বলেন, "ছি। ছি। তুই এত বড আধাব তোর মুখে এই কথা? আমি ভেবেছিলুম, বটগাছেব মতো হবি, তোব ছাযায হাজাব হাজাব লোক আশ্রয পাবে, তা না হযে তুই কিনা নিজেব মুক্তি চাস্। এতো তুচ্ছ কথা, অতি হীন কথা বে। না না অত ছোট নজব কবিস্ নি। আমি বাপু সব ভালবাসি—মাছ খাবো তো ভাজাও খাবো, সিদ্ধও খাবো, ঝোল অম্বলও খাবো। তাঁকে সমাধি অবস্থায নির্গুণভাবে উপলব্ধি কবি, আবাব নানা মূর্তিব ভেতব ঐহিক সম্বন্ধেব বোধেও ভোগ কবি। একঘেযে ভাল লাগে না—তুইও তাই কব। একাধাবে জ্ঞানী আব ভক্ত দুই-ই হ।"

কিন্তু এই তিবস্কাবেব কযেক দিন পবে পুবস্কাবেব ব্যবস্থাও ঠাকুব কবিযাছিলেন। নবেন এক বাত্রিতে কাশীপুবেব নিভৃত কক্ষে বসিযা ধ্যানমগ্ন। সঙ্গে অপব এক বযস্ক ভক্তও সাধন নিবত—ইঁহাকে নবেন গোপালদা বলিযা ডাকেন। নিবিড় ধ্যানে আবিষ্ট নবেন হঠাৎ এক সমযে চিৎকাব কবিযা বলিতে থাকেন, "গোপালদা, ও গোপালদা। আমাব শবীব কোথায় গেল?"

গোপালদা বাব বাব তাঁহাব অঙ্গে কবাঘাত কবিতেছেন, কিন্তু দেহে চেতনাব কোনো লক্ষণই নাই। ক্রমে অন্য গুরুভ্রাতাবাও সেখানে উপস্থিত হইলেন।

এই সংবাদটি শুনাব পব পবমহংসদেবেব সংক্ষিপ্ত মন্তব্য হইল, "বেশ হযেছে, থাক্ খানিকক্ষণ ঐবকম হযে।. ওবই জন্য যে আমায জ্বালাতন ক'বে তুলেছিল।"

গভীব বাত্রে বাহ্যজ্ঞান ফিবিযা আসে, নবেন ধীবপদে ঠাকুবেব শয্যাপাশে গিযা উপস্থিত হন। ঠাকুব বলেন, "কেমন, মা তো আজ তোকে সব দেখিযে দিলেন। চাবি কিন্তু আমাব হাতে বইল। এখন তোকে কাজ কবতে হবে—যখন আমাব এই কাজ শেষ হযে যাবে তখন আবাব চাবি খুলবো।"

নবেন নির্নিমেষে দিব্যলোকেব এই ঐন্দ্রজালিকেব দিকে চাহিযা বহিলেন। তাবপব অসীম শ্রদ্ধায শক্তিধব গুরুব চবণে নিবেদন কবিলেন তাঁহাব প্রণতি, চিবতবে কবিলেন আত্মসমর্পণ।

উত্তরকালে বিবেকানন্দ বলিযাছিলেন, "সেদিন দেহাদিব বুদ্ধি একেবাবে তিবোহিত

হয়েছিল। প্রায় লয় হয়ে গিয়েছিলুম আর কি। একটু 'অহং' ছিল, তাই সেই সমাধি থেকে ফিরেছিলুম। ঐরূপ সমাধিকালেই 'আমি' আর ব্রহ্মের ভেদ চলে যায় —সব এক হয়ে যায়। যেন মহাসমুদ্রে জল, জল ছাড়া আর কিছুই নেই। ভাব আর ভাষা সব ফুরিয়ে যায়।"

সমাধি হইতে ব্যুত্থানের পর সেদিন নরেনের মনে হইয়াছিল—যেন মস্তক ব্যতীত তাঁহার দেহের আর সমস্ত কিছুরই অস্তিত্ব অবলুপ্ত হইয়া গিয়াছে।

তারপরই অর্ধবাহ্য অবস্থা আসার সঙ্গে সঙ্গে পার্শ্বে উপবিষ্ট গোপালদাকে ব্যাকুল কণ্ঠে ডাকিয়া উঠিয়াছিলেন।

আর একদিনের কথা। গিরিশ ঘোষের সহিত নরেন এক বৃক্ষতলে ধ্যানে বসিয়াছেন। মশার দংশনে গিরিশচন্দ্র তো অতিষ্ঠ। খানিক বাদেই তিনি আসন ত্যাগ করিলেন। ততক্ষণ নরেন্দ্রনাথ ধ্যানের গভীরে ডুবিয়া গিয়াছেন। শরীরে এত মশা বসিয়াছে যে মনে হয়, দেহখানি কালো কম্বলে আবৃত। গিরিশ উচ্চ স্বরে নরেনকে ডাকিতে থাকেন, কিন্তু তাঁহার দেহে চেতনার কোনোই লক্ষণ নাই। অবশেষে আসন ধরিয়া তাঁহাকে টানিয়া ফেলা হইল। দেখা গেল, দেহ একেবারে বাহ্যজ্ঞানহীন —মৃতবৎ কঠিন। বহুক্ষণ পরে সেদিন নরেনের জ্ঞান সঞ্চার হয়।

সাধন ভজন ও ধ্যানের মধ্য দিয়া নরেন গুরুকৃপার বহুতর নিদর্শন পাইতেছেন। দিব্য আনন্দে হইতেছেন ভরপুর। এই সঙ্গে মনে তাঁহার জাগিতেছে প্রবল আশঙ্কা। পরম কারুণিক শ্রীরামকৃষ্ণ যে আর বেশীদিন এই নরদেহে থাকিবেন না, এই দুশ্চিন্তা এবার তাঁহাকে পাইয়া বসে।

একদিন মনে এক দৃঢ় সংকল্প করিলেন। কালরোগের কবল হইতে শ্রীরামকৃষ্ণকে উদ্ধার করিতে পারে এমন এক ঐশী শক্তির আবাহন তিনি করিতে চান। সেদিন সন্ধ্যার পর হইতে সমস্ত রাত্রি তিনি উন্মাদের মতো 'রাম' নাম উচ্চারণ করিতে থাকেন। বাগানের চারিদিক প্রদক্ষিণ করিতে থাকেন। তাঁহার বাহ্যজ্ঞান তখন তিরোহিত প্রায়।

উন্মত্ত অধীর নরেনের 'রাম রাম' শব্দ ক্রমশ উচ্চতর হইতেছে। গভীর রাতে ঠাকুরের কানে পশিল এই নামের ধ্বনি। তাঁহার আদেশে অর্ধবাহ্য অবস্থায় নরেনকে ধরিয়া আনা হইল। স্নেহমধুর কণ্ঠে পরমহংসদেব কহিলেন, "ওরে, কেন তুই এসব ক'রে এত কষ্ট পাচ্ছিস? তোর মতো এমন উন্মত্ত যে আমি বারো বছর ছিলাম। এক রাত্তিরে তুই আর কতটা করবি, বাপু?"

ঠাকুরের দিব্য সান্নিধ্য ও প্রশান্ত মুখচ্ছবি নরেনের হৃদয়ে সান্ত্বনার স্নেহ প্রলেপ বুলাইয়া দেয়, তিনি শান্ত হন।

দেহত্যাগের কিছুদিন পূর্ব হইতে প্রতি সন্ধ্যায় শ্রীরামকৃষ্ণ নরেনের সহিত নিভৃতে সাক্ষাৎ করিতেন। গুরু-শিষ্যের এই মিলন ছিল বড় রহস্যময়। অপর ভক্তেরা তখন ঠাকুরের নির্দেশে কক্ষ হইতে বাহির হইয়া যাইতেন, আর সন্ধ্যার কক্ষে ঠাকুর ও নরেন্দ্রনাথ দুই তিন ঘণ্টা কাল নিমজ্জিত থাকিতেন অধ্যাত্ম-চেতনার গভীরে।

শেষের দিনটি আসন্ন। ঠাকুর সেদিন নরেনকে আহ্বান করিয়া কাছে বসাইয়াছেন। নিষ্পলক দৃষ্টিটি নরেনের দিকে স্থির নিবদ্ধ। ধীরে ধীরে ঠাকুর সমাধিস্থ হইয়া পড়িলেন। নরেনের সত্তার গভীরে তখন চলিয়াছে অভিনব স্পন্দন।

উপলব্ধি করিতেছেন—শ্রীরামকৃষ্ণের শরীর হইতে তড়িৎ কম্পনের মতো একটা সূক্ষ্ম তেজরশ্মি তাহার দেহের ভিতরে সঞ্চালিত হইতেছে।

নরেন ক্রমে বাহ্যজ্ঞান শূন্য হইয়া পড়েন। চৈতন্য লাভের পর তিনি দেখেন, নীরবে উপবিষ্ট ঠাকুরের চোখে অশ্রুধারা।

"একি রহস্য, কিছুই যে আমি বুঝতে পারছিনে।" প্রশ্ন করেন নরেন্দ্রনাথ।

ঠাকুর ধীর কণ্ঠে কহেন, "ওরে, আজ যথাসর্বস্ব তোকে দিয়ে ফকির হলুম। তুই এই শক্তিতে জগতের অনেক কাজ করবি। কাজ শেষ হলে তারপর ফিরে যাবি।"

নরেনের দুই চোখও অশ্রু ছলছল হইয়া উঠিয়াছে। জীবনপ্রভুর দিকে তাকাইয়া অসহায় বালকের মতো তিনি কাঁদিতে লাগিলেন।

ঠাকুরের নরলীলা সংবরণের দুইদিন পূর্বেকার কথা। ঠাকুর সেদিন ব্যগ্রভাবে নরেনকে নিজের কক্ষে আহ্বান করিলেন। কহিলেন, "দ্যাখ্‌ নরেন, তোর হাতে আমি এদের সবাইকে দিয়ে যাচ্ছি। তুই সবার চাইতে বুদ্ধিমান, শক্তিধর। এদের ভালবাসা দিয়ে বেঁধে রাখবি। যাতে এরা ঘরে ফিরে না গিয়ে সাধন-ভজন নিয়ে পড়ে থাকে, তার ব্যবস্থা কিন্তু তোকেই কত্তে হবে।"

নরেন্দ্রনাথ নত মস্তকে স্তব্ধ হইয়া ঠাকুরের নিকটে বসিয়া আছেন। বুঝিলেন, ঠাকুরের দেহত্যাগের দিনটি প্রায় সমাগত। যে ঐশ কর্মের আভাস ঠাকুর মাঝে মাঝে তাঁহাকে দিতেন, আজ কি তাহাই করিলেন স্পষ্টতর ? অনেক কিছুর দায়িত্বভার কি তাঁহাকে দিয়া গেলেন ? নরেনের মনে পড়ে, কিছুদিন আগের কথা। ঠাকুরের সামনে বসিয়া ডাঃ মহেন্দ্রলাল সরকার নরেনের প্রশংসা করিতেছিলেন। ইহার উত্তরে শ্রীরামকৃষ্ণ সোৎসাহে বলিয়া উঠেন, "ওগো, কথায় বলে অদ্বৈতের হুঙ্কারেই গৌর নদীয়ায় এসেছিলেন—সেই রকম নরেনের জন্যই তো সব গো। ওর জন্যই তো এবার আমার আসা।"

ঠাকুর শুইয়া আছেন। দর্শনার্থী ও ভক্তেরা মাঝে মাঝে তাঁহার কক্ষে আসা-যাওয়া করিতেছে। হঠাৎ ঠাকুরের কি খেয়াল হইল, এক টুকরা কাগজ চাহিয়া নিয়া ধীরে ধীরে লিখিলেন—"নরেন লোকশিক্ষা দিবে।"

আধ্যাত্মিক মণ্ডলীর নায়করূপে প্রিয়তম শিষ্যকে তিনি নির্বাচন করিয়া রাখিয়া গেলেন, ভক্তদের মধ্যে এ তথ্যটিই কি তিনি সেদিন জানাইয়া দিলেন ? কিন্তু নরেনের অন্তরের সম্মতি ইহাতে মিলিতেছে কই ? তিনি বলিয়া উঠেন, আমি কিন্তু ওসব পারবো না।"

দৃঢ়কণ্ঠে রামকৃষ্ণের আদেশ উচ্চারিত হইল, "তোকে কত্তেই হবে, তোর ঘাড করবে।"

১৮৮৬ খ্রীষ্টাব্দের ১৬ই আগস্ট। ঠাকুরের মহাপ্রয়াণের দিন। ভক্তদল চরম মুহূর্তটির কথা চিন্তা করিয়া মুহ্যমান। এই সংকটে নরেন বিষাদখিন্ন হৃদয়ে চুপচাপ বসিয়া আছেন। হঠাৎ মাথায় বিদ্যুৎঝলকের মতো খেলিয়া গেল একটা বড় প্রশ্ন। ঠাকুর তাঁহার ভগবৎসত্তা সম্বন্ধে নানা ধরনের ইঙ্গিত এযাবৎ জানাইয়াছেন। কিন্তু নরলীলা অবসানের পূর্ব মুহূর্তে তাঁহার প্রকৃত স্বরূপটি কি স্পষ্টরূপে জানাইয়া যাইবেন না ? এই ভক্তদল যাঁহার সহিত নিবিড় যোগসূত্রে আবদ্ধ, শেষের দিনে সেই

দেবমানবেব পবিচষ তাঁহাবই শ্রীমুখে ধ্বনিত হইযা উঠুক, ইহাই নবেনেব অন্তবেব আকুল প্রার্থনা।

সর্বজ্ঞ সদ্‌গুবু সমস্তই বুঝিযাছেন। বোগযন্ত্রণা বিস্মৃত হইযা তিনি নবেনেব দিকে মুখ ফিবাইলেন। অনুচ্চ, তীক্ষ্ম কণ্ঠে কহিলেন, "ওবে এখনও তোব জ্ঞান হলো না? সত্যি সত্যি বলছি, যে বাম যে কৃষ্ণ, সে ই ইদানীং এ শবীবে বামকৃষ্ণ— তবে তোব বেদান্তেব দিক দিযে নয।"

নবেন তো বিস্মযে একেবাবে হতবাক্‌। ভাবাবেগে তাঁহাব নযন দুটি অশ্রুসজল হইযা আসিল।

ঠাকুব বামকৃষ্ণেব মুখোচ্চাবিত এই কথা কযটি উত্তবকালেব মহান্‌ আচার্য, স্বামী বিবেকানন্দকে যোগায দিব্য প্রেবণা, উদ্বুদ্ধ কবে তাঁহাকে বিশ্বব্যাপী ধর্মসাধনায।

ঠাকুব চলিযা গিযাছেন। শিষ্যদেব তাপিত হৃদয তখন শুধু মরু প্রান্তবেব মতো খাঁ খাঁ কবিতেছে। জীবনেব পবমাশ্রয দূবে সবিযা গিযাছে। আশা আনন্দ ও উৎসাহেব লেশমাত্র কাহাবো জীবনে অবশিষ্ট নাই।

নবেন ও তাঁহাব এক গুবুভাই সেদিন শোকাকুল হৃদযে কাশীপুবেব বাগানে ঘুবিযা বেড়াইতেছেন। হৃদযে তাঁহাদেব প্রচন্ড শূন্যতা। ভাবিতেছেন, ঠাকুব কেন দেহ ত্যাগ কবিযা তাঁহাদেব এ কোন নিবালম্ব অবস্থায বাখিযা গেলেন? এমন সময অদূবে ভাসিযা উঠে এক অভাবনীয দৃশ্য? নবেন দেখেন, গুবুদেবেব দিব্যদেহ অদূবে দন্ডাবমান। সর্বশবীব তাঁহাব অব্যক্ত আনন্দে শিহবিযা উঠে। তবে কি মহাপ্রযাণেব পবেও ঠাকুব তাঁহাব ভক্তদেব উপব পূর্ববৎ কৃপাদৃষ্টি বাখিতেছেন। চিন্ময দেহে আবির্ভূত হইযা দিতেছেন পবম আশ্বাস।

হৃদযেব চাঞ্চল্য দমন কবিযা নবেন মৌন হইযা আছেন। মনে আশংকাও কম নাই। ওই অলৌকিক দর্শন তাঁহাব নিজেব দুর্বল মনেব ভ্রান্তি নয তো?

সর্ব সন্দেহেব নিবসন কবিযা সঙ্গীয গুবুভাই এবাব চিৎকাব কবিযা উঠেন, "নবেন, ঐ দ্যাখো, ঐ দ্যাখো!"

জ্যোতির্ময দেহে ঠাকুবেব এই আবির্ভাব! অধ্যাত্ম-সন্তানদেব এ আবির্ভাবেব মধ্য দিযা বুঝাইযা দিলেন—শিষ্যেবা যেমন আছেন, তেমনি আছেন তাঁহাদেব সদ্‌গুবু। আনন্দে অধীব হইযা উচ্চকণ্ঠে তাঁহাবা অপব গুবুভাইদেব ডাকিতে লাগিলেন। ঠাকুবেব অলৌকিক মূর্তি ততক্ষণে অন্তর্হিত হইযা গিযাছে!

শ্রীবামকৃষ্ণেব তিবোধানেব পব কাশীপুবেব বাগান ছাড়িযা দেওযা হইযাছে। কিন্তু এবাব তবুণ সন্ন্যাসীদেব মাথা গুঁজিবাব ঠাঁই হইবে কোথায?

ঠাকুবেব পবমভক্ত সুবেন মিত্র এ সংকটে আগাইযা আসেন। কহেন, "একটা বাড়ি ভাড়া ক'বে একত্রে থাকো, ঠাকুবেব স্মৃতি বুকে নিযে সাধনভজন কবো। এ বাড়ির ভাড়া আমি চালিযে যাবো।' নবেন প্রভৃতি যুবক-ভক্তেবা হাঁফ ছাড়িযা বাঁচেন।

ববাহনগবে গঙ্গাব ধাবে যৎসামান্য ভাড়ায একটি বাড়ি নেওযা হয। জবাজীর্ণ বাড়িটি পুবাতন এবং দীর্ঘদিন মনুষ্য পবিত্যক্ত। ইহাই ববাহনগব মঠ।

এইবার নরেন্দ্রনাথের নেতৃত্বের পালা। ভক্তদের কেহ কেহ তখন পরীক্ষার পড়া তৈরীর জন্য স্বগৃহে বাস করিতেছিলেন। নরেন এক একদিন ঝড়ের মতো তাঁহাদের উপর নিপতিত হন, তেজোদৃপ্ত কণ্ঠে বলেন, "তোরা এই অমূল্য জীবনটা কি একজামিন দিয়েই কাটাবি, ঠিক করেছিস? এই কি ঠাকুরের উপদেশ পালন করা? এ জন্যই তিনি জগতে এসে এত কষ্ট ক'রে গেলেন? তোরা সন্ন্যাসী, ত্যাগমন্ত্রে দীক্ষিত—তবু একজামিন পাস ক'রে সংসারের উন্নতি কামনা করিস? ত্যাগ আর ভোগ-বাসনা কি এক সঙ্গে থাকতে পারে? ধিক্ ধিক্ তোদের! শিগ্গীর ও সব ছেড়ে-ছুড়ে দিয়ে মঠে চল্।"

নরেনের সাহস, প্রেরণা ও বৈরাগ্যের আহ্বান তরুণদলকে প্রভাবিত করে। একে একে তাঁহারা মঠে যোগ দিতে থাকেন। ইতস্তত বিক্ষিপ্ত এই ভক্তদল নিয়া যে নবগঠিত সঙ্ঘ আত্মপ্রকাশ করে, নরেন হন তাহার অধিনায়ক।

এই গুরুভ্রাতাগণ অতি সহজেই নরেনের হাতে আত্মসমর্পণ করিতে পারিয়াছিল। কারণ, তাঁহারা মনেপ্রাণে বিশ্বাস করিত—নরেন ঠাকুরেরই প্রতিনিধি, তাঁহার নেতৃত্ব মানিয়া চলা, তাঁহাকে আনুগত্য দেওয়া মানেই ঠাকুরের সন্তুষ্টি বিধান করা।

ঈশ্বর দর্শনের জন্য ব্যাকুল ভক্তদল এবার ঘর ছাড়িয়া বাহির হইয়াছেন। একান্ত নিষ্ঠায়, দুশ্চর সাধন-পথ অতিক্রম করিতে তাঁহারা কৃতসংকল্প। এই পথের কোনো বাধা কোনো দুঃখদহনই তাঁহারা আমল দিতে চায় না।

বিবেকানন্দ উত্তরকালে বলিতেন, "বরাহনগরে এমন কত দিন গিয়েছে যে খাবার কিছুই নেই, ভাত জোটে তো নুন জোটে না। দিন কয়েক হয়তো নুন-ভাত চললো, কিন্তু কারুরই গ্রাহ্য নাই। জপ-ধ্যানের প্রবল তোড়ে তখন আমরা ভাসছি। কখন কখন শুধু তেলাকুচো পাতাসিদ্ধ ও নুন-ভাত—এই মাসাবধি চলছে। আহা, সেসব কি দিনই গেছে! সেদিনের কঠোরতা দেখলে ভূত পালিয়ে যেত।"

কৌপীন-সম্বল এই ভক্তদের একযোগে ঘরের বাহিরে যাইবারও উপায় ছিল না। দেওয়ালে একখানা মাত্র কাপড় টাঙানো থাকিত, যে যখন মঠবাড়ির বাহিরে যাইত, এই কাপড়খানিই থাকিত তাহার কোমরে জড়ানো।

এই চরম দুরবস্থার মধ্যেই কিন্তু তাঁহাদের ধর্মালোচনার বা দর্শনের কূটতর্কের বিরাম ছিল না। কঠোর সাধনায় রাত্রির পর রাত্রি অতিবাহিত হইয়া যাইত। তপস্যার অগ্নিতে প্রদীপ্ত এক এক জনের চক্ষু হইতে যেন অগ্নি বর্ষিত হইত। মঠে দেখা করিতে গিয়া ঈশ্বরোন্মাদ এই তরুণদল ও তাঁহাদের দলপতিকে দেখিয়া সকলের বিস্ময়ের সীমা থাকিত না।

এই সময়ে এক একদিন রামকৃষ্ণের স্মৃতিতে উদ্দীপিত হইয়া নরেন কহিতেন, "সত্যের প্রচারকার্যে অনেকেই ব্যস্ত হয় কিন্তু তারা না জেনেই তা করে। আমি সেটা জেনে—তারপর করবো।"

ইহার অব্যবহিত পরেই নরেনের জীবনে দেখা যায় এক নূতন অধ্যায়ের সূত্রপাত। সারা ভারত পর্যটন ও তীর্থ পরিক্রমার তীব্র আকাঙ্ক্ষা তাঁহাকে পাইয়া বসে। পরিধানে গৈরিকবাস, হস্তে দণ্ড কমণ্ডলু, দিব্যকান্তি সন্ন্যাসী সেদিন মঠের বাহির হইয়া পড়েন। কখনো 'নারায়ণ হরি' বলিয়া গৃহস্থদের দ্বারে ভিক্ষার জন্য দাঁড়ান,

কখনো বা কবেন আকাশবৃত্তি। অভিজ্ঞতা ও অনুভূতির বৈচিত্র্যে এই পরিব্রাজন ভবপুব হইযা উঠে।

সে-বাব নবেন্দ্রনাথ বৃন্দাবনেব পথে চলিযাছেন। ক্ষুৎপিপাসা ও পরিশ্রমে দেহ অবসন্ন। পথপার্শ্বে বসিযা এক দবিদ্র, নীচ জাতীয ব্যক্তি ধূমপান করিতেছে। নবেন তাহাব নিকট কলিকাটি চাহিলে সে ব্যস্তসমস্ত হইযা বলিল, "মহারাজ, ম্যায় ভাঙ্গী হুঁ।"

উত্তব শুনিযা সন্ন্যাসীবব নিবস্ত হন কিন্তু কিছুদূবে গিযাই ভাবিতে থাকেন, 'নাঃ এতো ঠিক নয। ঠাকুবেব এত আশীর্বাদ, অদ্বৈতবাদের এত বিচাব-বিশ্লেষণ - তাব পবও দেখছি আমাব ভেদজ্ঞান তিবোহিত হয নি। জাতিভেদের সংস্কাব যে মনের অন্তস্তলে আজও তেমনি উদগ্র হযে আছে।' তৎক্ষণাৎ তিনি ফিরিযা আসেন। সেই মেথবেব হাত হইতে কলিকাটি টানিযা নিযা ধূমপান কবেন। তাবপব তাঁহাব হৃদয শান্ত হয।

স্বামীজী বৃন্দাবনে আসিযাছেন। বাধাকুণ্ডেব তীবে কৌপীনটি বাখিযা উলঙ্গ হইযা তিনি স্নানে নামিলেন। জল হইতে উঠিযা দেখেন, একটি বানর এটি টানিযা নিযা দূবে পলাইযা গেল। বহু চেষ্টাব পব ইহা পুনবুদ্ধাব কবা গেল বটে, কিন্তু তখন কৌপীনটি একেবাবে ছিন্নভিন্ন। লজ্জা নিবাবণেব কোনোই উপায নাই। বড অভিমান জাগে এবাব স্বামীজীব মনে। মনে কুঞ্জেশ্বরী বাধা-বাণীব নিকট সংকল্প জানান, লোকালযে আব না আসিযা বনাঞ্চলেই তিনি বাস কবিবেন। দেখা যাক্ তাঁহাব জন্য কোনো সুব্যবস্থা হয কিনা।

অবণ্যে প্রবেশ কবামাত্র ঘটে এক অদ্ভুত কাণ্ড। স্বামীজী দেখেন—এক ব্যক্তি তাঁহাকে পিছন দিক হইতে ডাকিতেছে, ছুটিযা আসিতেছে দ্রুতবেগে। উলঙ্গ স্বামীজী ধাবিত হইযাছেন সম্মুখেব দিকে। কিছুক্ষণ পবে লোকটি নিকটে হইযা হাঁপাইতে হাঁপাইতে লোকটি নিবেদন কবিল, "মহাবাজ, এই জঙ্গল পাবেই আমাব ঘব। কৃপা কবে আপনি সেখানে পদার্পণ করুন, আপনাকে নববস্ত্র ও ভোজ্য নিবেদন কবে আমবা কৃতার্থ হই।'

বলা বাহুল্য স্বামীজী সানন্দে স্বীকৃত হইলেন, ভোজন ও নববস্ত্র পরিধানের পব বাহিব হইলেন লোকালযে।

আব একবাব গাজীপুবেব অপব পাবে তিনি এক স্টেশনে বসিযা আছেন। পথশ্রমে ও ক্ষুধাতৃষ্ণায বড কাতব, দেহভাব আব যেন বহিতে পারিতেছেন না। নিকটস্থ বৃক্ষচ্ছাযায বসিযা এক শেঠজী সোৎসাহে প্রচুর পুরী-কচুরী-হালুযা উদরস্থ কবিতেছে। ভোজন শেষে লোকটি বিদ্রূপ শুরু করে, সংসাব-ত্যাগী মহারাজ অর্থ-হীন, আব তাহাব মতো সংসারীবা খাইযা-পরিযা কেমন আবামে সুখে দিনযাপন কবিতেছে।

হঠাৎ কিন্তু এক বিস্মযকব কাণ্ড ঘটিল। এক ব্যক্তি হন্তদন্ত হইযা ছুটিযা কিছু মিষ্টদ্রব্য ও এক বদনা জল নিযা স্বামীজীর সম্মুখে উপস্থিত। সযত্নে খাদ্যাদি নিবেদন কবিযা সে তৎক্ষণাৎ তাঁহাকে সাষ্টাঙ্গে প্রণাম কবে। স্বামীজীর প্রশ্নেব উত্তবে জানায, নিকটেই তাহার একটি খাবারের দোকান আছে—হালুইকর। আজই প্রত্যুষে সে দেখে এক বিচিত্র স্বপ্ন। এক সন্ন্যাসী তাহাকে

কহিতেছেন – স্টেশনের একপ্রান্তে এক সাধু অনাহারে রহিয়াছেন অবিলম্বে সে যেন তাঁহার সেবা নির্বাহ করে। প্রথমবারের স্বপ্ন-দর্শনকে হালুইকর তেমন গুরুত্ব দেয় নাই। তারপর শয্যায় শুইয়া আরও দুইবার সে একই রকমের স্বপ্নাদেশ পায়। তাই এমন ব্যস্তসমস্ত হইয়া ছুটিয়া আসিয়াছে।

স্বামীজীর দুই চোখ অশ্রুসজল হইয়া উঠে। পরমাশ্রয়দাতা ঠাকুরের কৃপার ধারা মরজগতের পরপার হইতেও তাঁহার জন্য এমনিভাবে বহিয়া আসিতেছে!

গাজীপুরে উপনীত হইয়া স্বামীজী পওহারীবাবার সান্নিধ্যে আসেন। সিদ্ধপুরুষ বলিয়া এ অঞ্চলে তাঁহার খুব প্রসিদ্ধি। তা ছাড়া পওহারীবাবার গুহায় শ্রীরামকৃষ্ণের একখানা ছবি টাঙানো রহিয়াছে দেখিয়া তিনি এই সাধুর প্রতি আকৃষ্ট হইলেন।

স্বামীজী এই সময়ে অজীর্ণ ও কোমরের বাতরোগে ভুগিতেছিলেন। ভাবিলেন, পওহারীবাবার নিকট হঠযোগ ও রাজযোগের শিক্ষা কিছুটা গ্রহণ করিলে ক্ষতি কি?

তাছাড়া এই মহাত্মার কাছে দীক্ষা নিবেন বলিয়াও তিনি স্থির করিলেন। পওহারীবাবা সানন্দে তাঁহার সম্মতি জ্ঞাপন করিলেন এবং অনুষ্ঠানের দিনক্ষণও স্থির হইয়া গেল।

দীক্ষার পূর্বদিন রাত্রে এক বিচিত্র ব্যাপার ঘটে। স্বামী বিবেকানন্দের আত্মজীবনে এ ঘটনাটির গুরুত্ব অপরিসীম।

স্বামীজী শয্যায় শয়ন করিয়া আছেন। অকস্মাৎ লক্ষ্য করিলেন, তাঁহার কক্ষটি দিব্যালোকের শুভ্র জ্যোতিতে উদ্ভাসিত হইয়া উঠিয়াছে, আর উহার মধ্যে ফুটিয়া উঠিয়াছে শ্রীরামকৃষ্ণের মূর্তি। ঠাকুরের করুণাভরা নয়ন দুইটি স্বামীজীর দিকে নিবদ্ধ, অপরিমেয় স্নেহ মমতা উহা হইতে ঝরিয়া পড়িতেছে।

গুরুদেবের এই অলৌকিক আবির্ভাব সেদিন তাঁহার সমগ্র সত্তায় জাগাইয়া তোলে প্রচণ্ড আলোড়ন। তাছাড়া আত্মগ্লানির আগুনেও হৃদয় জ্বলিতে থাকে। এ তিনি কি করিতে যাইতেছেন? ঠাকুরের প্রতি যে অনন্যা ভক্তি, যে আত্মসমর্পণ এতকাল ছিল তাহা কি লোপ পাইয়াছে? তিনি কি গুরুদেবের অবিশ্বাসী শিষ্য? উত্তেজনায় তাঁহার শরীর কম্পিত ও ঘর্মাক্ত হইয়া উঠে। তারপর স্বামীজী উচ্চস্বরে স্বগতোক্তি করিয়া উঠেন, "না, না, কখনোই তা হবে না। শ্রীরামকৃষ্ণ ব্যতীত আর কেউ এ হৃদয়ে ঠাঁই পাবে না। প্রভু, এ দাস যে চিরদিন তোমারই চরণে বিক্রীত। জয় রামকৃষ্ণ।"

ইহার পরেও কয়েকদিন ধরিয়া ঠাকুরের দর্শন তিনি প্রাপ্ত হন। সবিস্ময়ে ভাবিতে থাকেন, সত্যিই তো, বিদেহী রামকৃষ্ণের সদাজাগ্রত চক্ষু দুইটি আজিও তাঁহার প্রিয় শিষ্যের সতর্ক প্রহরায় নিরত। স্বামীজী শিহরিয়া উঠেন, ঠাকুরের করুণার স্বরূপ উপলব্ধি করিয়া দুই নয়নে ঝরিতে থাকে পুলকাশ্রু।

ইহার পর নৈনিতালের নিকটে, হিমালয় ক্রোড়ে স্বামীজীর এক দুর্লভ অধ্যাত্ম-অনুভূতি লাভ হয়। সঙ্গী গঙ্গাধর মহারাজকে ডাকিয়া সেদিন তিনি আবেগোচ্ছল হৃদয়ে বলিয়াছিলেন, "গঙ্গাধর, আজ এই অশ্বত্থবৃক্ষের তলে আমার জীবনের এক অমূল্যক্ষণ উপস্থিত হয়েছিল। এর ফলে আমার জীবনের একটা প্রধান সমস্যার সমাধান হয়ে গিয়েছে।"

তখনকার দিনলিপিতে স্বামীজী তাঁহার নিগূঢ় সাধন-অনুভূতির কথা লিখিয়া- ছিলেন—"আমি আজ ক্ষুদ্র দেহপিণ্ড আর বিরাট মহাসৃষ্টির একাত্মতা অনুভব করেছি। বিশ্বের যা কিছু সব এই ক্ষুদ্র দেহমধ্যেই রয়েছে। উপলব্ধি করলাম, প্রতি পরমাণুর মধ্যেই বিশ্বসংসার রয়েছে বিরাজমান।"

হৃষীকেশের বিখ্যাত বেদান্তী সাধু ধনরাজগিরির আশ্রমে স্বামীজী কিছুদিন ছিলেন। কয়েকজন গুরুভ্রাতাও এই সময় তাঁহার সঙ্গে থাকিতেন। হিমালয়ে বসিয়া কঠোর তপস্যায় কিছুদিন কাটাইবেন বলিয়া স্বামীজী মনে মনে স্থির করিয়াছেন। কিন্তু কোথা হইতে এক আকস্মিক দুর্দৈব আসিয়া উপস্থিত হয়, তিনি এক দুশ্চিকিৎস্য ধরনের জ্বরে আক্রান্ত হন। একদিন অবস্থা নিতান্ত সঙ্কটাপন্ন হইয়া পড়ে। দেখা যায়, সর্বশরীর হিম হইয়াছে, নাড়ীর গতি স্তব্ধপ্রায়। অন্তিমকাল উপস্থিত জানিয়া গুরুভ্রাতারা শোকে মুহ্যমান, কেহ কেহ ইষ্টনামও স্মরণ করিতেছেন।

হঠাৎ তাঁহার কুঠিরদ্বারে আসিয়া দাঁড়ান জটাজুটমণ্ডিত এক বৃদ্ধ সাধু। তরুণ সন্ন্যাসীদের এই সঙ্কটের কথা শুনিয়া তাঁহার হৃদয় বিগলিত হয়। গুহুরো চাকি। মৃতকল্প স্বামীজীকে তিনি কিছুটা মধু ও পিপুল চূর্ণ খাওয়াইয়া দিলেন। অতি সাধারণ একটি ওষুধ কিন্তু তাহার ক্রিয়া যেন অমোঘ মন্ত্রৌষধির মতো। রোগী ধীরে ধীরে চক্ষু মেলিয়া চাহিলেন। ইতিমধ্যে বৃদ্ধ সাধুটি পাহাড়িয়া পথে নামিয়া কোথায় অদৃশ্য হইয়া গিয়াছেন। সুস্থ হইয়া উঠিয়া স্বামীজী গুরুভাইদের কাছে ডাকিলেন, কহিলেন, "বাহ্যজ্ঞানহীন অবস্থায় পড়ে থাকবার সময় কি দেখেছিলাম জানিস? দেখলাম, আমি যেন জগতে বিধাতার এক বৃহৎ কাজের ভার নিয়েই এসেছি। সে ঐশ কাজ যতদিন শেষ না হবে, আমার যেন বিশ্রাম নেই—শান্তি নাই।'

এখন হইতে গুরুভাইরা স্বামীজীর জীবনে এক উল্লেখযোগ্য পরিবর্তন লক্ষ্য করেন। তাঁহার কর্মজীবনে আসে নূতনতর উৎসাহ, প্রাণচাঞ্চল্য ও উদ্দীপনা, আর অধ্যাত্মজীবন হইয়া উঠে আত্মবিশ্বাসে ভরপুর। স্বামীজী ও তাঁর গুরুভাইরা স্পষ্টতই বুঝিতে পারিলেন মৃত্যুর দ্বারে গিয়াও নরেন এক অদৃশ্য কল্যাণময় শক্তির ইঙ্গিতে ফিরিয়া আসিলেন। ঐ বৃদ্ধ সন্ন্যাসী ছিলেন সেই অদৃশ্য নিয়ন্তাশক্তিরই দূত। স্বামীজীর জীবনে ঐ ঘটনাটির মধ্যে দিয়া এক নূতন পরিবর্তন ঘটিয়া গেল।

ইহার পর হইতে স্বামীজী একাকী সমগ্র ভারত পরিব্রাজন করিতে থাকেন। ১৮৯১ খ্রীষ্টাব্দ হইতে শুরু করিয়া কয়েক বৎসর তিনি গুরুভ্রাতাদের হইতে নিজেকে বিচ্ছিন্ন করিয়া নেন, নিঃসঙ্গ জীবন যাপন করিতে থাকেন। এই সময় তাঁহাকে বলিতে শুনা যাইত, "গুরুভাইদের মায়াও মায়া বরং তা আরও প্রবল। এ মায়ার পাকে পড়লে সাধনার পথে বিঘ্ন ঘটে। আমি আর কোন মায়ার বেড়া-ই রাখতে চাইনে।"

ত্যাগী দণ্ডী সন্ন্যাসীর বেশে স্বামীজী ভারতবর্ষের দিগ্‌দিগন্তে ঘুরিয়া বেড়ান। এ দেশের অগণিত পল্লী ও জনপদে ভাস্ট, দোকান ও নিরন্নদের পর্ণ কুটীর নৃপতির রাজপ্রাসাদে, ভারত-আত্মার সন্ধানে তাঁহার এই অভিযান। ভারতের মাটির বুকে কান পাতিয়া শুনিলেন তাঁর হৃদস্পন্দন, ভারতের লক্ষ লক্ষ মানুষের মুখে রূপায়িত দেখিলেন পরমাত্মার ছায়া। অদ্বৈতবাদী সন্ন্যাসীর জীবন সংগীতে আসিল নূতন স্পন্দন, নূতন গতিবেগ।

এই ভাবত পবিক্রমা স্বামীজীব অধ্যাত্মজীবনেব এক বড প্রস্তুতি। বেদান্তবাদেব নব প্রচাবক, সন্ন্যাসী-সৈনিক বিবেকানন্দেব যোদ্ধ্ব-জীবনেব পাথেয এই সমযেই সঞ্চিত হইযা উঠে।

আলোযাব খেতডি, পোববন্দব, বামনাদ প্রভৃতি বাজাদেব শ্রদ্ধা ও আন্বগত্য তিনি এই সমযে প্রাপ্ত হন। এই নিস্প্ৃহ, তেজস্বী সন্ন্যাসীব পদপ্রান্তে এই বাজন্যদেব শিব সেদিন ল্বটাইযা পডে।

স্বামীজী সে সমযে খেতডিব মহাবাজেব সম্মানীয অতিথি। একদিন মহাবাজাব জবপব্বিস্থিত রাজ-উদ্যানে বসিযা নানা ধর্মকথা হইতেছে। এমন সময এক স্বকণ্ঠী বাঈজীকে আহ্বান কবিযা আনা হইল, বাজ-অতিথিব সম্ম্বখে সে ভজন সংগীত গাহিবে।

স্বামীজী কিন্ত্ন এই বমণীকে দেখিযাই স্থান ত্যাগেব জন্য উঠিযা দাঁডান। তব্বণী সংগীত-ব্যবসাযিনীব সম্ম্বখে বসিযা গান শ্বনিতে তাঁহাব সংস্কাবে বাধিল। খেতডিব ন্পতি সান্বনযে বলেন, "স্বামীজী, এ কিন্ত্ন চমৎকাব ভজন গায, এব গান শ্বনে অনেকেই ম্বগ্ধ হযেছেন। আপনি দযা ক'বে একট্ন শ্বন্বন।"

এ নাবীব কণ্ঠে বৈষ্ণব-সাধক স্ববদাসেব প্রার্থনা ঝংকৃত হইযা উঠে—

প্রভু মেবা অওগ্বণ চিত না ধবো,
সমদবশী হ্যায নাম তুমহাবো।
এক লোহা প্বজামে বহত হ্যায।
এক বহে ব্যাধ ঘব পব
পবশকে মন দ্বিধা নাহি হোয
দ্বহ্ব এক কাঞ্চন কবো।

স্বব-ম্বর্ছনা বাব বাব ঘ্ববিযা ফিবিযা একই তত্ত্বকে উদ্ঘাটিত কবিতে চাহিতেছে আব বলিতেছে "অজ্ঞানোসে ভেদ হ্যায, জ্ঞানী কাহে ভেদ কবো।"

স্বামীজী উচ্চকিত হইযা উঠেন। ম্বহ্বর্তে চক্ষ্বব সম্ম্বখ হইতে একটি পর্দা সবিযা যায। সংস্কাব হয বিদ্ববিত। সত্যিই তো। সমদর্শী তিনি কাযমনোবাক্যে হইতে পাবেন নাই। ভেদব্বদ্ধি ও সংস্কাবেব ম্বল অন্তস্তল হইতে উৎপাটিত আজিও হয নাই। সর্বভূতে ব্রহ্মান্বভূতিব জন্য, পবম উপলব্ধিব জন্য, তপস্যা শ্বব্ব কবিযাছেন। কিন্তু সে তপস্যাব ম্বলেই যে আপন ভেদব্বদ্ধি দিযা কুঠাবাঘাত হানিযা বসিযাছেন। এই বাঈজীব ভজন গানেব মধ্য দিযা তাই ঠাকুব তাঁহাব জীবনে অভেদজ্ঞানেব সাডা ন্বতন কবিযা আজ জাগাইযা তুলিলেন।

তখনি গাযিকা নাবীব কাছে অগ্রসব হইযা কহিলেন, "মা, আমি তোমাব নিকট ঘোব অপবাধ কবেছি। তোমাকে ঘ্বণা ক'বে আমি এস্থান ত্যাগ কবতে চেযেছিলাম। কিন্ত্ন তোমাব এই গানেব মধ্য দিযে তুমি আমাব চৈতন্য জাগ্রত কবেছো।"

দেশীয বাজবাজড়া ও অমাত্য যখনই যিনি স্বামীজীব দর্শনে আসিতেন, তিনি তাঁহাব সম্ম্বখে নিজেব নবাবিষ্কৃত ভাবতকেই তুলিযা ধবিতেন। স্বদেশেব পবিচয তাঁহাব নিকট এইব্বপে পবিস্ফুট হয। একটি তাহাব শাশ্বতব্বপ—প্রাচীন ঐতিহ্য ও আধ্যাত্মিক সম্পদেব গবিমায ভাস্বব। আব একটি তাহাব বর্তমানেব ব্বপ—যাহা

ভারতের আত্মিক পরিচয়ের মধ্য দিয়াই দেশাত্মবোধ ও আত্মমর্যাদাকে জাগাইয়া তুলিতে হইবে, ঋষিদের শিক্ষাদীক্ষার পুনঃপ্রবর্তন করিতে হইবে, দেশীয় রাজসভাগুলির নিকট ইহাই ছিল তাঁহার বক্তব্যের নির্যাস। আরো কহিতেন, "ধর্ম ভারতের বর্তমান দুর্দশার কারণ নয়, ধর্মের অভাবই দায়ী এই দুর্দশার জন্য। ধর্মের শক্তি তখনই বাড়ে যখন তা মানুষের কর্মজীবনে হয় রূপায়িত।"

দেশীয় রাজাদের অনেকে তাঁহাকে শ্রদ্ধাভক্তি দেখাইয়াছেন, কেহ কেহ গুরুজ্ঞানে পদসেবাও করিয়াছেন। কিন্তু কখনো এই রাজসেবার আকর্ষণ বা মোহে তিনি পড়েন নাই। এই তেজস্বী অপ্রতিগ্রাহী রাজ-সন্ন্যাসীর পদে রাজাদের শির বার বার লুণ্ঠিত হইয়াছে, তাঁহার অকুতোভয়তা ও বৈরাগ্য দর্শনে তাঁহারা বিস্মিত হইয়াছেন।

একবার মহীশূররাজ স্বামীজীকে একটি উপহার গ্রহণের জন্য পীড়াপীড়ি করিতে থাকেন। সন্ন্যাসীকে মূল্যবান দ্রব্য গ্রহণ করিতে নাই বলিয়া স্বামীজী এড়াইতে চান, কিন্তু মহারাজও ছাড়িবেন না। অগত্যা স্বামীজী সকলকে বিস্মিত করিয়া সামান্য একটি হুঁকা চাহিয়া বসিলেন। শর্ত থাকিল—উহাতে কোনো ধাতুর সংস্রব থাকিবে না। মহারাজ অবিলম্বে দেশীয় শিল্পীদের কারুকার্যে খচিত একটি সুদৃশ্য হুঁকা তাঁহাকে উপহার দিলেন। মাদ্রাজে পৌঁছিবার পরই কিন্তু এই হুঁকার সদ্গতি হইয়া গেল। এক ভদ্রলোকের বাড়িতে স্বামীজী আশ্রয় নিয়াছেন। লক্ষ্য করিলেন, তাঁহার পাচক ব্রাহ্মণ এই হুঁকাটির দিকে বার বার লুব্ধ দৃষ্টিতে তাকাইতেছেন। স্বামীজী এই হুঁকাটি তৎক্ষণাৎ তাহাকে দিয়া দিলেন। মহারাজের উপহারের মূল্য তাঁহার নিকট যেন এক কানাকড়িও নয়।

গুজরাটের পোরবন্দর রাজসভায় স্বামীজী উপস্থিত হইয়াছেন। শংকর পাণ্ডুরাং সেখানকার এক প্রখ্যাত পণ্ডিত। তিনি তখন বেদের অনুবাদ করিতেছিলেন। স্বামীজী নয় মাস কাল সেখানে থাকিয়া তাঁহার কাজের সহায়তা করেন এবং বেদ এবং পতঞ্জলির মহাভাষ্য এই সময়েই পাণ্ডুরাং এর সাহায্যে তিনি আয়ত্ত করিয়া নেন।

নবীন সন্ন্যাসীর অপূর্ব শক্তির পরিচয় পাইয়া পণ্ডিতশিরোমণি পাণ্ডুরাং বলিয়াছিলেন, "স্বামীজী, আমার মতে আপনার মনীষা ও প্রতিভার উপযুক্ত মর্যাদা শুধু পাশ্চাত্য দেশেই হতে পারে। আপনি সেখানে আমাদের সনাতন তত্ত্ব ব্যাখ্যা করুন। পাশ্চাত্য ও প্রাচ্য উভয় দেশেরই কল্যাণ হবে।

পাশ্চাত্য দেশ পর্যটনের চিন্তা বীজাকারে স্বামীজীর অন্তরে এই সময় হইতেই প্রবেশ করে।

ঠাকুর রামকৃষ্ণের বাণী—জীবরূপী শিবের সেবা—বার বার তাঁহার মনে পড়ে। ভাবেন, মাতৃভূমি ভারতের কোটি কোটি নিরন্ন শিক্ষাদীক্ষাহীন মানুষের অন্ন যোগাইতে হইবে—আধ্যাত্মিক চেতনায় তাহাদিগকে সুপ্রতিষ্ঠ করিতে হইবে। কিন্তু তার আগে প্রয়োজন জনগণের দারিদ্র্য ও তামসিকতা দূর করা।

কিন্তু সে উদ্দেশ্য সফল করবার উপকরণ কই? মনে তাঁর দৃঢ় প্রতীতি জন্মিল—পাশ্চাত্যদেশে যাওয়া ছাড়া আর উপায় নাই। ভোগসর্বস্ব ঐশ্বর্যময় [illegible] কেন্দ্রে তিনি ভারতের অধ্যাত্মবাণী প্রচার করিবেন আর ইহার পরিবর্তে আনিবেন সে দেশের সাহায্য, যাহা দ্বারা এ দেশ হইবে সমুন্নত।

ঐশ নির্দিষ্ট ব্রতের জন্য শ্রীরামকৃষ্ণ তাঁহাকে চিহ্নিত করিয়া গিয়াছিলেন। তাহারই উদ্যোগপর্ব যেন এই সময়ে অনুষ্ঠিত হইতে দেখিতেছি। এই সময়ে গুরুভাই অভেদানন্দজীর সহিত বোম্বাইতে স্বামীজীর সাক্ষাৎ হয়। স্বামীজীর অন্তরলোকের প্রস্তুতির কথাটি স্বামী অভেদানন্দ বর্ণনা করিয়াছেন—"এই সময়ে স্বামীজীর হৃদয়টি যেন অগ্নিকুণ্ডের মতো হইয়াছিল। আর কোনো চিন্তা নাই। কেবল কি করিয়া ভারতের প্রাচীন আধ্যাত্মিকতার পুনঃপ্রতিষ্ঠা করা যায়—অহর্নিশ তাহাই ভাবিতেন। স্বামীজীকে তখন দেখিলে মনে হইত যেন একটা প্রচণ্ড ঝঞ্ঝাবাত! আমাকে তিনি একদিন বলিয়াছিলেন—দ্যাখ কালী, আমার ভেতর এমন একটা শক্তি জমেছে যে, ভয় হয় পাছে ফেটে যাই।"

এই সময়ে মাদ্রাজে স্বামীজীর প্রকাণ্ড এক ভক্তদল জুটিয়া গেল। ইহাদের উৎসাহে ও নিজ অন্তরের প্রেরণায় তিনি পাশ্চাত্য দেশে ধর্মপ্রচারে যাওয়ার সিদ্ধান্ত স্থির করিলেন। সিকাগোতে বিশ্বধর্মসম্মেলন অনুষ্ঠিত হইবে। সেখানে তাঁহাকে প্রেরণের জন্য সকলেই অত্যন্ত ব্যগ্র।

স্বামীজীর ভক্ত আলাসিঙ্গা পেরুমল প্রভৃতির চেষ্টায় জনসাধারণ হইতে চাঁদাও কিছু উঠিল। মাদ্রাজী শিষ্যদের কাছে স্বামীজী নিজের অভিপ্রায় স্পষ্টভাবেই ব্যক্ত করিলেন,—"এখন হিন্দুধর্মকে জগৎবাসীর কাছে প্রচার করার সময় এসে গিয়েছে। ঋষিদের এই মহান্ ধর্মকে আর সংকীর্ণ বেষ্টনীর মধ্যে আবদ্ধ ক'রে রাখলে চলবে না, জগৎময় একে ছড়িয়ে দিতে হবে। সনাতন ধর্মের প্রাচীন দুর্গ জীর্ণ হয়েছে, শুধু বৈদেশিক আক্রমণ থেকে তাকে কোনোরকমে রক্ষা ক'রে জড়ের মতো বসে থাকলে চলবে না। এর পুনঃসংস্কার ক'রে জগতের সমক্ষে বার হতে হবে, পূর্ণ উদ্যমের সঙ্গে চারদিকে প্রচার করতে হবে এর মহিমা।"

আমেরিকা যাওয়ার জন্য চাঁদা তোলা হয়। কিন্তু স্বামীজী পতিত হন মহা সমস্যায়। অন্তরে প্রশ্ন জাগে, কেন তিনি বিদেশে যাইতে উদ্যত হইয়াছেন? দেশের কাজে? ধর্মের কাজে? না নিজের প্রচ্ছন্ন অহংবোধ তাঁহাকে এদিকে ঠেলিয়া নিতেছে?

ভগবানের নিগূঢ় উদ্দেশ্য যদি কিছু থাকিয়া থাকে, তাহা জানিবার উপায় কই? এযাবৎ কোনো স্পষ্ট নির্দেশ তো তিনি পান নাই। এক্ষেত্রে বিদেশ গমনের পরিকল্পনা স্থগিত রাখাই সমীচীন। ভক্ত ও বন্ধুবান্ধবদের এ সিদ্ধান্ত তখনি জানাইয়া দিলেন। সংগৃহীত চাঁদার অর্থ দরিদ্রের মধ্যে বিতরণ করিয়া দেওয়া হইল। কিন্তু মাদ্রাজের ভক্ত শিষ্যেরা দমিবার পাত্র নন। কিছুদিন পরেই তাঁহাদের উদ্যম ও হৈচৈ আবার শুরু হয়। তাঁহাদের উৎসাহের স্রোতে পড়িয়া স্বামীজীও আবার ভাবিতে বসেন। ঠাকুর সশরীরে নাই, তাঁহার নির্দেশ পাইবার আশা আর কোথায়। কিন্তু শ্রীমা তো রহিয়াছেন। তিনি তো তাঁহারই অংশস্বরূপিণী। মায়ের অনুমতি চাহিয়া পাঠাইলেই তো সব সমস্যার সমাধান হয়? স্থির করিলেন তাঁহার নির্দেশ চাহিয়া এখনি পত্র দিবেন। ইতিমধ্যে সেদিন এক অলৌকিক কাণ্ড ঘটিয়া গেল।

স্বামীজী রাত্রে শয়ন করিয়া আছেন, ঘুম আসিতেছে না। এমন সময়ে হঠাৎ এক অতীন্দ্রিয় দৃশ্য উদ্ঘাটিত হয় তাঁহার নয়নসমক্ষে। দেখেন, শ্রীরামকৃষ্ণের জ্যোতির্ঘন দিব্যমূর্তি ভারত সাগরের তীর হইতে দেশান্তর অভিমুখে যাত্রা করিয়াছে।

সোজাসুজি সমুদ্রের উপর দিয়া ঠাকুর অপর পারে চলিয়াছেন, সঙ্গে সঙ্গে স্বামীজীকেও আদেশ দিতেছেন তাঁহাকে অনুসরণ করার জন্য। বিস্মিত স্বামীজী শয্যায় উঠিয়া বসিলেন। তবে কি এটাই ঠাকুরের অভিপ্রেত? ঠাকুরের অস্ফুট ধ্বনি তখনও তাঁহার কানে বাজিয়া চলিয়াছে—"আয়, আয়।" তবে দ্বিধা-দ্বন্দ্বের অবকাশ আর কোথায়?

অবিলম্বে স্বামীজী সারদা দেবীকেও একখানা পত্র লিখিলেন। তখন আর মতামত চাওয়া নয়, ঠাকুরের নির্দেশে সংকল্প তিনি স্থিরই করিয়াছেন। এবার মাতা ঠাকুরাণীর আশীর্বাদটি তাঁহার চাই।

লিখিলেন, "মাগো, মহাবীর যেমন রামনাম স্মরণ করিয়া সমুদ্রের উপর দিয়া লম্ফ প্রদান করিয়াছিলেন, আমিও তেমনি শ্রীশ্রীঠাকুরের নাম লইয়া সমুদ্রের পরপারে চলিলাম।"

নরেন অনেকদিন হয় একলা নানা স্থান ঘুরিতেছেন, সারদামণি বেশ কিছুদিন তাঁহার সংবাদ পান নাই। পত্র পাইয়া তাঁহার আনন্দের আর সীমা রহিল না। নরেন তাঁহার দৃষ্টিতে শুধু ঠাকুরের প্রধান শিষ্যই নয়—এই শিষ্যের মাধ্যমে ঠাকুর একটা বড় ঐশকার্য সম্পন্ন করিবেন ইহাও সারদাদেবী মনেপ্রাণে জানেন। ঠাকুরের নরদেহ ত্যাগ করার পর অলৌকিক অনুভূতির মধ্য দিয়া এ তত্ত্বটি তাঁহার কাছে পরিস্ফুট হইয়া উঠিয়াছিল। একদিন স্বচক্ষে দেখিয়াছিলেন—ঠাকুরের জ্যোতির্ময় সূক্ষ্ম দেহ ধীরে ধীরে নরেনের দেহে প্রবেশ করিতেছে। ঠাকুর একদিন নরেনের দেহের মাধ্যমেই তাঁহার মহা লীলার বিস্তার সাধন করিবেন, এ বিশ্বাস এখনো তাঁহার আছে

আজ সেই নরেন ঠাকুরের কর্মযজ্ঞের ঋত্বিক রূপে পাশ্চাত্যদেশে যাইতে অনুমতি চাহিতেছে। আর এই সম্বন্ধে প্রত্যাদেশও যে ইতিমধ্যে শ্রীমা প্রাপ্ত হইয়াছেন। তিনিও ধ্যানাবেশে দেখিয়াছেন, সমুদ্রতরঙ্গের উপর দিয়া ঠাকুর অগ্রসরমান, আর নরেন তাঁহার অনুগামী। নরেনকে তাঁহার নিজের এই অলৌকিক দর্শনের কথা জানাইয়া তিনিও তখনই পত্র দিলেন। জানাইলেন অন্তরের পরিপূর্ণ আশীর্বাদ।

স্বামীজী তাঁহার ভক্ত শিষ্যদের আহ্বান করিলেন সানন্দে। কহিলেন, "আমেরিকায় যেতে এবার আমি সম্পূর্ণরূপে প্রস্তুত। মার আশীর্বাদ আমি পেয়ে গেছি।"

মাদ্রাজের ভক্তদের উৎসাহ এবং স্বামীজীর শিষ্য খেতড়ি-রাজের অর্থানুকূল্যে স্বামীজীর যাত্রার বন্দোবস্ত সম্পূর্ণ হইল।[১]

১৮৯৩ সালের ৩০শে মে তারিখ। বোম্বাই হইতে জাহাজে তিনি স্বদেশভূমি ত্যাগ করিলেন। পরিধানে রঙীন রেশমী আংরাখা ও উষ্ণীষ। পরিচয়ের জন্য গ্রহিলেন নূতন একটি নাম—স্বামী বিবেকানন্দ।

শ্রীরামকৃষ্ণের দেহান্তের পর শিষ্যেরা আঁটপুরে বিরজা হোম করিয়া সন্ন্যাস নেন। এই সময়ে নরেন্দ্রনাথের নাম হয়—বিবিদিষানন্দ। হিমালয়ে ও ভারতের অন্যান্য অঞ্চলে পরিব্রাজন কালে স্বামীজী মহারাজ নানা সময়ে নানা নাম গ্রহণ করিতেন। এবার বিদেশে যাওয়ার প্রাক্কালে কি নাম নিবেন ভাবিতেছিলেন। প্রিয় শিষ্য খেতড়িরাজ

---

১ বেণীশংকর শর্মা, স্বামী বিবেকানন্দ—জীবনের বিস্মৃত অধ্যায় (ইং)

বলিলেন, "স্বামীজী, আপনি জগতের বিবেক উন্মেষ করার জন্য তৈরি হচ্ছেন—আপনার এবারকার নাম হোক, বিবেকানন্দ।"

সিকাগোতে তখন বিশ্বমেলার অধিবেশন বসিয়াছে। এইখানেই বিশ্ব-ধর্মসভা বসিবার কথা। সেখানে পেঁছিয়া খবরাখবর করার পর তো স্বামীজীর চক্ষুস্থির। প্রতিনিধি নির্বাচনের শেষ তারিখ গত হইয়াছে। তাছাড়া, তখন জুলাই মাস—সেপ্টেম্বরের আগে ধর্মসভার অধিবেশনও বসিবে না। তিনি নিজে বা তাঁহার উৎসাহী ভক্তেরা কেহই আগে হইতে এ বিষয়ে সংবাদ সংগ্রহ করার প্রয়োজন বোধ করেন নাই। আগামী কয়েক মাসের ব্যয় নির্বাহ কি করিয়া হইবে তাহাই এক বড় সমস্যা।

আমেরিকায় পদার্পণ করিবার সময় তাঁহার নিকট মাত্র ১৭৯ পাউন্ড অবশিষ্ট ছিল। সামান্য পুঁজি, আর দেশটিও ব্যয়বহুল। অর্থ যা কিছু ছিল তাড়াতাড়ি ফুরাইয়া আসিতেছে। সম্মুখে মার্কিন দেশের নিদারুণ শীত। পর্যাপ্ত শীতবস্ত্রও তিনি সঙ্গে আনেন নাই। এই দেশ ভারত নয়, জড়বাদী ডলার পূজারীদের দেশ। এখানে সন্ন্যাসীর ভিক্ষা মিলে না—স্বামীজী বিষম বিপদে পড়িলেন।

কিন্তু এ অবস্থায় হাল ছাড়িবার পাত্রও তিনি নহেন। খরচ কমানোর জন্য কিছুদিন সিকাগো ছাড়িয়া বোস্টন শহরে গিয়া বাস করিতে থাকেন। এই সময়েই আকস্মিক-ভাবে হার্ভার্ড বিশ্ববিদ্যালয়ের গ্রীক ভাষার অধ্যাপক মিঃ রাইটের সহিত তাঁহার পরিচয় হয়। স্বামীজীর লোকোত্তর প্রতিভা ও বিদ্যাবত্তা দর্শনে অধ্যাপক তো বিমুগ্ধ। সোৎসাহে তখনি তাঁহাকে ধর্মসভায় গ্রহণ করিতে তিনি উদ্যোগী হইলেন।

হিন্দুধর্মের প্রতিনিধিত্ব করার কোনো নিদর্শনপত্র স্বামীজীর কাছে নাই, একথা রাইট সাহেবকে তিনি জানাইলেন। সুবিজ্ঞ অধ্যাপক তৎক্ষণাৎ উত্তর দিলেন, "স্বামীজী, আপনার কাছে এই নিদর্শন চাওয়া, আর সূর্যকে তার কিরণ দেবার অধিকার সম্বন্ধে প্রশ্ন করা—একই কথা।"

যে সংস্থা ধর্মসভার প্রতিনিধি নির্বাচন করেন তার সভাপতি ছিলেন মিঃ রাইটের বন্ধু। স্বামীজীর পরিচয়পত্রে তিনি সেই বন্ধুকে লিখিলেন, "ইনি এমনি একজন মনীষী যে, আমাদের বিশ্ববিদ্যালয়গুলির সব কটি বিজ্ঞ অধ্যাপকের বিদ্যা একত্রে করলেও তা এঁর পাণ্ডিত্যের সমতুল হয় না।"

স্বামীজীর অর্থাভাব রহিয়াছে বুঝিতে পারিয়া সহৃদয় অধ্যাপক তাঁহাকে সিকাগো শহরের একখানি টিকিট আর মেলা অভ্যর্থনা কমিটির নামে একটি পরিচয়পত্র দিয়া রওনা করিয়া দেন।

কিন্তু স্বামীজীর পরীক্ষার যেন আর শেষ নাই। সিকাগো শহরে পেঁছিয়া দেখেন, মেলা স্থানের ঠিকানাটি তিনি হারাইয়া ফেলিয়াছেন। শীতের রাত্রি ঘনাইয়া আসিয়াছে, এ অপরিচিত স্থানে আশ্রয় পাইবারও কোনো সম্ভাবনা নাই।

ধনী লোকের দরজায় গেলেই পরিচারকেরা তাঁহাকে নিগ্রো ভাবিয়া দ্বার রুদ্ধ করিতেছে। রাত্রির জন্য মাথা গুঁজিবার একটা স্থানও মিলিতেছে না। অনন্যোপায় হইয়া সে রাত্রির মতো স্টেশনের এক খালি প্যাকিং বাক্সের ভিতরে আশ্রয় নিতে হয়।

---

১ রমাঁ রলাঁ : লাইফ অব বিবেকানন্দ

পরদিন প্রভাতে ক্ষুধার্ত হইয়া দুই এক স্থানে ভিক্ষার চেষ্টা করেন। কিন্তু সে দেশে ভিক্ষা দিবার রীতি নাই। শ্রান্ত ক্লান্ত মলিন বেশধারী এই বিদেশীকে বহু ধনী গৃহস্থই তাড়াইয়া দেন। এক বর্ষীয়সী মহিলা ঘরের জানালা দিয়া দেখিতে পান নিরাশ্রয় বিদেশী তরুণ অর্থের জন্য ঘোরাঘুরি করিতেছেন, কিন্তু কোথাও কিছু মিলিতেছে না। মনে তাঁহার জাগিয়া উঠিল সহানুভূতি। তখনি নিচে নামিয়া আসিয়া স্বামীজীকে দোর খুলিয়া দিলেন—দিলেন আহার ও আশ্রয়। এই মহিলার নাম মিসেস হেইল।

স্বামীজী সুস্থ হইলে এই সহৃদয়া মহিলা তাঁহাকে ধর্মমেলায় পৌঁছাইয়া দিলেন। পরম কারুণিক ঠাকুরের কৃপাদৃষ্টি তাঁহার উপর সতত নিবদ্ধ রহিয়াছে, অনেকবারের মতো এবারও স্বামীজী এই ঘটনায় তাহা উপলব্ধি করিলেন।

১৮৯৩ সালের ১১ই সেপ্টেম্বর। সিকাগোর আর্ট ইনস্টিটিউটের প্রাসাদোপম ভবনে সাড়ম্বরে বিশ্বধর্ম মহাসম্মেলন আরম্ভ হইয়াছে। কার্ডিন্যাল গিবন্সকে কেন্দ্র করিয়া সারা পৃথিবীর ধর্মপ্রতিনিধিরা উপস্থিত। শ্রোতাদের মধ্যে রহিয়াছেন ইউরোপ আমেরিকার বহু মনীষী অধ্যাপক ও শ্রেষ্ঠ নাগরিক।

তরুণ সন্ন্যাসী স্বামী বিবেকানন্দ মঞ্চোপরি উপবিষ্ট। গৈরিক রঙে রঞ্জিত রেশমী আংরাখা ও উষ্ণীষে ভূষিত এই হিন্দু প্রতিনিধির আকর্ষণ যেন সবাইকে ছাড়াইয়া গিয়াছে। সুন্দর সুঠাম তাঁহার দেহ, চোখে মুখে প্রতিভার দীপ্তি। আভিজাত্য ও আত্মপ্রত্যয়ে ভরা এই সন্ন্যাসী যেন এক স্বতন্ত্র পুরুষ। মুখভঙ্গী ও তেজ দেখিয়া মনে হয়, আদর্শবাদ ও ধর্মের ক্ষেত্রে ইনি যেন এক দুর্ধর্ষ ক্লান্তিহীন যোদ্ধা—চিহ্নিত অধিনায়ক।

স্বামীজীকে তাঁহার জীবনে এমন গুরুগম্ভীর, এমন গুরুত্বপূর্ণ সভার মঞ্চে কখনও দাঁড়াইতে হয় নাই। পাশ্চাত্য সমাজের শ্রেষ্ঠ দার্শনিক ও ধর্ম-নেতাগণ ইহাতে ভাষণ দিতেছেন। নিজ নিজ সম্প্রদায়ের মতবাদ তাঁহারা অপূর্ব পাণ্ডিত্য ও বাগ্মিতার সহিত বিশ্লেষণ করিতেছেন। স্বামী বিবেকানন্দকেও তাঁহার ধর্মের তত্ত্ব, পৃথিবীর প্রাচীনতম ও বৃহত্তম ধর্মের তত্ত্ব জানাইতে হইবে—এবং এখনই তাহা জানাইতে হইবে। অন্যান্য প্রতিনিধিদের মতো পূর্ব হইতে কোনো কিছু লিখিয়া বা তৈরি হইয়াও তিনি আসেন নাই। পৃথিবীর শ্রেষ্ঠ ধর্মাধিবেশনের সভামঞ্চে বসিয়া এই ত্রিশ বৎসর বয়স্ক দুঃসাহসী যুবকের হৃদয় আজ যেন হঠাৎ কাঁপিয়া উঠিল।

এবার স্বামী বিবেকানন্দের ভাষণের পালা। সভাপতি আহ্বান জানাইলেন তাঁহাকে। স্বামীজী কিন্তু এড়াইয়া গেলেন, কহিলেন, ইহার পরে তিনি বক্তৃতা করিবেন। কিছুক্ষণ পরে আবার তাঁহার ডাক পড়ে, ঘণ্টা বাজাইয়া ইঙ্গিত জানানো হয়। কিন্তু এবারও বিবেকানন্দ উত্তর দিলেন—এখন নয়। সভাপতি আর তাঁহাকে এড়াইতে দিতে রাজী নন। দৃঢ়স্বরে বলিয়া বসিলেন, ইহাই এই প্রতিনিধির বক্তৃতা প্রদানের শেষ সুযোগ। কি আর করা যায়, স্বামীজীকে এইবার উঠিয়া দাঁড়াইতে হয়।

ইষ্টনাম গ্রহণ করিয়া সমবেত নরনারীকে তিনি আহ্বান জানান, "আমেরিকাবাসী ভগ্নি ও ভ্রাতৃবৃন্দ!" মুহূর্ত মধ্যে যেন এক ইন্দ্রজাল ঘটিয়া যায়। এই [illegible]

আন্তরিকতা অভিভূত করিয়া ফেলে সভার প্রতিনিধি ও দর্শকদের। যুবক সন্ন্যাসীর অভিনন্দন আর শ্রোতাদের করতালি ধ্বনি যেন থামিতে চাহে না। শত শত লোক উঠিয়া দাঁড়াইয়া জানায় বিপুল সংবর্ধনা।

ক্ষণকাল মধ্যেই স্বামীজীর আত্মবিস্মৃতি কাটিয়া গেল। বুঝিলেন এই অভিনন্দন ও এই স্বীকৃতি শ্রীরামকৃষ্ণেরই ইচ্ছায়। জগজ্জননী আদ্যাশক্তির এ এক নিগূঢ় লীলা। এ লীলারই ক্রীড়নক হিসাবে আজ তিনি এখানে দণ্ডায়মান। স্বভাবসিদ্ধ সাহস ও নেতৃত্ব ফিরিয়া পাইতে স্বামীজীর বিলম্ব হইল না। অতঃপর হৃদয়ের অনর্গল উৎস হইতে বহিতে থাকে তাঁহার চাঞ্চল্যকর ভাষণ।

অমোঘ শক্তিমত্তায় মণ্ডিত হইয়া স্বামীজী সেদিন ধর্মসভার চিত্ত জয় করিলেন। সমগ্র পৃথিবীর ধর্মপ্রচারক ও দার্শনিকদের সমক্ষে ইহা যেন এক চাঞ্চল্যকর বিস্ফোরণ। শ্রোতাদের মধ্যে মার্কিন সমাজের বুদ্ধিজীবীর সংখ্যাই অধিক। ইঁহাদেরই স্বীকৃতির মধ্য দিয়া মার্কিনদেশের সম্মুখে সেদিন ফুটিয়া উঠিল বিবেকানন্দের ভাস্বর মূর্তি। বেদান্তধৃত সনাতন হিন্দুধর্মের সংবাহকরূপে পাশ্চাত্য দেশের প্রাণকেন্দ্রে ঘটিল তাঁহার অভ্যুদয়। এক বিরাট সম্ভাবনা সূচিত হইল ইহার মাধ্যমে।

রামকৃষ্ণ-বিবেকানন্দের লীলা-জীবনে সেদিনকার এই ঘটনাটি ছিল বড়ই তাৎপর্যপূর্ণ। শ্রীরামকৃষ্ণ ছিলেন সচ্চিদানন্দ সাগরবিহারী এক রাজহংস। ধ্যানময় প্রশান্ত মহাকারণে তাঁহার সত্তা সদা ভাসমান। আর বিবেকানন্দ সেই রাজহংসেরই পক্ষ-বিধূনন। ধর্ম-মহাসভার সেদিনকার এই আলোড়ন—গতি-চঞ্চলতা কি এই পক্ষ বিধূননেরই প্রথম প্রতিক্রিয়া?[১]

বিবেকানন্দ তাঁহার আনন্দচঞ্চল শ্রোতাদের নিকট ঘোষণা করিলেন, "পৃথিবীর প্রাচীনতম সন্ন্যাসীসঙ্ঘের পক্ষ থেকে আমি আজ আপনাদের সাধুবাদ জানাচ্ছি। সর্বধর্মের জননী-স্বরূপা সনাতন ধর্মের প্রতিনিধিরূপে, সকল শ্রেণীর সকল মতের কোটি কোটি হিন্দুর পক্ষ থেকে আপনারা গ্রহণ করুন আমার আন্তরিক ধন্যবাদ।"

সনাতন ধর্মের সমন্বয়কারী রূপটি উদ্‌ঘাটন করিয়া তিনি আরও বলেন, "যে ধর্ম সমগ্র জগৎকে পরমতসহিষ্ণুতা এবং সকল মতের সর্বজনীন স্বীকৃতি শিক্ষা দিয়েছে, আমি সেই ধর্মভুক্ত বলে গৌরব করে থাকি। আমরা কেবল সর্বজনীন পরমত-সহিষ্ণুতারই বিশ্বাসী নই, আমরা সকল ধর্মকেই সত্য বলে বিশ্বাস করি। যে জাতি পৃথিবীর সর্বদেশের উৎপীড়িত ও আশ্রয়প্রার্থীদের জাতিবর্ণ নির্বিশেষে আশ্রয় দিয়েছে, আমি সেই জাতির অন্যতম মানুষ বলে মনে মনে গর্বিত। আমি আপনাদের গর্বের সঙ্গে বলবো, যে বৎসর রোমানরা ইহুদীদের পবিত্র দেবালয়গুলো ধ্বংস করে ফেলে, সেই বৎসর হতাবশিষ্ট ইস্‌রাইল বংশীয়দের আমরাই দক্ষিণ ভারতবর্ষে স্থান দিয়েছিলাম। যে ধর্ম জরথুস্ট্রপন্থী মহান্ পারসীক জাতির অবশিষ্টাংশকে আশ্রয় দিয়েছে, অদ্যাবধি লালন-পালন করছে, আমি সেই ধর্মভুক্ত বলে গৌরব বোধ করছি।"

ধর্ম-মহাসভার বিরাট কক্ষ প্রতিধ্বনিত করিয়া স্বামীজীর উদাত্ত-কণ্ঠে নির্গত

---

১ রম্যাঁ রল্যাঁ: লাইফ অব বিবেকানন্দ।

হইল সেই পবিত্র শ্লোক। অগণিত ভারতবাসী শৈশবকাল হইতে যাহা আবৃত্তি করে—

রুচীনাং বৈচিত্র্যাদৃজুকুটিল
নানাপথ জুষাং।
নৃণামেকো গম্যস্ত্বমসি
পয়সামর্ণব ইব।।

—নদ-নদী সকল যেমন নানা ধারায় নানা পথে সাগর অভিমুখে বহিয়া যায়, তেমনি রুচির বৈচিত্র্যহেতু, সরল ও কুটিল নানা পথগামী মানব ধারার, হে প্রভো, তুমিই একমাত্র গন্তব্যস্থল।

গীতার প্রচারিত মহান্ সত্যের কথাও তিনি শুনাইলেন। পুরুষোত্তম বলিয়া গিয়াছেন,—যে আমাকে যেভাবে উপাসনা করে আমি তাহার নিকট সেইভাবেই প্রকাশিত হই—হে পার্থ, মনুষ্যগণ সর্বতোভাবে আমার নির্দিষ্ট পথেই চলিয়া থাকে।

ভারতধর্মের মূল সুরটি ব্যাখ্যা করার পর ধর্মসভার সম্মুখে অপূর্ব আশার বাণীও তিনি ধ্বনিত করিলেন - "সাম্প্রদায়িকতা, গোঁড়ামি ও ধর্মান্ধতার মৃত্যুকাল আসন্ন। আমি সর্বান্তঃকরণে ভরসা করি, এই মহাসমিতির উদ্বোধনে আজ প্রভাতে যে ঘণ্টাধ্বনি বেজে উঠলো তা ধর্মোন্মত্ততার মৃত্যুবার্তা জগতে ঘোষণা করুক। একই রকম লক্ষ্যে মানবজাতি আজ এগিয়ে চলেছে, এবার তার ভেতরকার পারস্পরিক সন্দেহ ও অবিশ্বাস দূর হোক, তরবারি বা লেখনীর দ্বারা পরপীড়নের দুর্নীতির ঘটুক অবসান।"

মনীষী রম্যাঁ রল্যাঁর ভাষায়,—সম্মেলনের অপর বক্তারাও প্রত্যেকেই ভগবানের কথাই বলিয়াছিলেন—কিন্তু সে ভগবান ছিলেন তাঁহাদের স্ব-সম্প্রদায়ের ভগবান। কিন্তু বিবেকানন্দ—একা বিবেকানন্দ, সকলের ভগবানের কথা বলিলেন, সকলের ভগবানকে বিশ্বসত্তায় মিলাইয়া দিলেন। ইহা ছিল রামকৃষ্ণেরই উদার বিশ্বাস, যাহা সমস্ত বাধা-বিঘ্ন অতিক্রম করিয়া আজ তাঁহার শ্রেষ্ঠ শিষ্যের মাধ্যমে উদ্গত হইল। আর বিশ্বধর্ম সম্মেলন এই তরুণ সন্ন্যাসীকে জ্ঞাপন করিল তাহার স্বতোৎসারিত অভিনন্দন।

ইহার পর স্বামীজীকে প্রায় দশ বারটি বক্তৃতা এ সম্মেলনে দিতে হয়। যুক্তি, প্রেরণা এবং আদর্শবাদিতার শক্তিতে তাহা অমোঘরূপে আত্মপ্রকাশ করে। সম্মেলনের সদস্যদের ডিঙাইয়া তাঁহার প্রচারিত এই শাশ্বত সত্যের মহাবার্তা অচিরেই দেশটিকে আলোড়িত করিয়া তুলে। বিশ্বধর্ম মহাসভার প্রখ্যাত মনীষী ও জনসাধারণ এর সাথে উভয়ের চিত্ত স্বামী বিবেকানন্দ অবলীলায় অধিকার করিয়া বসেন। এই বিবেকানন্দ কিন্তু তাঁহারই শিষ্য যিনি ব্যবহারিক শিক্ষার কোনো ধারই ধারিতেন না, যিনি নাম দস্তখত করিতে গিয়া লিখিতেন 'রামকেষ্ট' স্বামীজীর সবকর্মের পিছনে ছিলেন সেই রামকৃষ্ণ। শ্রীরামকৃষ্ণেরই তিনি যেন একটি ক্ষুদ্র রাজদণ্ড। দণ্ডধারী ঠাকুর সেদিন বুঝিবা সবার অলক্ষ্যে মিটিমিটি হাসিতেছিলেন।

মার্কিন সংবাদপত্রগুলি স্বীকার করিয়া নেয়, স্বামী বিবেকানন্দ নিঃসন্দেহে ধর্মমেলার শ্রেষ্ঠ ব্যক্তিত্ব। নিউইয়র্ক হেরাল্ড এই সময় লিখে, 'ইঁহার [illegible]

শুনিবার পর মনে হইবে, ভারতবর্ষের মত জ্ঞানৈশ্বর্যমন্ডিত দেশে আমাদের দেশের ধর্মপ্রচারক প্রেরণ করা নির্বুদ্ধিতার কাজ।”[১]

মার্কিনদেশের মনীষী সমাজনেতা ও ধনকুবেরগণ স্বামীজীর প্রজ্ঞা পাণ্ডিত্য ও ব্যক্তিত্বে একেবারে মুগ্ধ হইয়া গেলেন। তাঁহার এই জনপ্রিয়তাকে ধর্মসম্মেলনের সভাপতিও তাঁহার কাজে লাগাইতে ছাড়িতেন না। নীরস তত্ত্বালোচনার আসরে যখন শ্রোতাদের ধৈর্যচ্যুতি ঘটিতে থাকিত তিনি তখন ঘোষণা করিতেন, অধিবেশনের শেষের দিকে স্বামী বিবেকানন্দ তাঁহার ভাষণ দিবেন। জনমন্ডলী অমনি আগ্রহী হইয়া উঠিত, স্বামীজীর বক্তৃতা শোনার আকর্ষণে ধৈর্য ধরিয়া ঘণ্টার পর ঘণ্টা অপেক্ষা করিত।

স্বামীজীর ভক্ত ও অনুরাগী পাশ্চাত্য দেশীয় চরিতকারেরা লিখিয়া গিয়াছেন, “সিকাগোর বিরাট ধর্ম-মহাসভায় স্বামীজী যে মহাসত্য প্রচার করেন, যে বিস্ময়কর আশার বাণী শ্রবন করান, খ্রীষ্টের পর আর কোনো প্রাচ্যবাসীর মুখ থেকে পাশ্চাত্য দেশ তেমন কথা শ্রবণ করে নাই। তাঁর ভাবরাশি চিরদিন পাশ্চাত্যের ধর্মোন্নতি ও ধর্ম বিস্তারের সহায়করূপে গণ্য হবে, গৃহীত হবে জগতের ভবিষ্যৎ অধ্যাত্মজ্ঞানের প্রধান অবলম্বনরূপে।”[২]

শুধু মাত্র কয়েকটি প্রাণস্পর্শী বক্তৃতা এবং ব্যক্তিত্বের বলে জনমানসের এমন দিগ্বিজয় পৃথিবীতে খুব কমই দেখা গিয়াছে।

এই অপ্রত্যাশিত সম্মান ও খ্যাতির প্লাবন স্বামীজীর অন্তরে সেদিন কিরূপ প্রতি-ক্রিয়ার সৃষ্টি করে? প্রসিদ্ধ সংবাদপত্রগুলির স্তম্ভে স্তম্ভে তখন তরুণ হিন্দু সন্ন্যাসীর বিজয়গাথা। এই জয়গৌরব কিন্তু স্বামীজীর হৃদয়কে ভিতরে ভিতরে ভারাক্রান্ত করিয়া তোলে। ভাবিতে থাকেন, খ্যাতির একি বিড়ম্বনা আজ শুরু হইয়াছে তাঁহার জীবনে? ত্যাগী এবং একান্তচারী সন্ন্যাসীজীবনে মুক্ত বিহঙ্গের মতো তিনি ছিলেন স্বাধীন, স্বতন্ত্র। সে জীবন কি আর ফিরিয়া পাইবেন না? তপস্যাময় জীবন, ঈশ্বরধৃত জীবন—তাহারও ঘটিতেছে অবসান। আশংকা আসে অন্তরে। আমেরিকায় আসিয়া এ যাবৎ পদে পদে দারিদ্র্য ও প্রত্যাখ্যানের সহিত তাঁহাকে যুঝিতে হইয়াছে—এইবার বুঝি ঐশ্বর্যের প্রাচুর্য তাঁহাকে গ্রাস করিতে চায়।

স্বামীজী রাতারাতি সমগ্র মার্কিনদেশে প্রসিদ্ধ হইয়া উঠিয়াছেন। কোটিপতি গুণগ্রাহিগণ তাঁহার যে কোনো আজ্ঞা নিমেষে পালন করিতে সমুৎসুক। এক রাত্রে এক ধনীর প্রাসাদে তিনি আতিথ্য গ্রহণ করিয়াছেন। চারিদিকে বিলাসের প্রাচুর্য। রসনাতৃপ্তিকর ভোজ্যদ্রব্যের অবধি নাই। ভোজন ও আপ্যায়ন শেষে সুকোমল শয্যায় শয়ন করিলেন। কিন্তু ঘুম আসিল না। এই বিলাস বৈভবের পরিবেশে তাঁহার দুঃখিনী জন্মভূমির স্মৃতি বৃশ্চিকের মতো দংশন করিয়া উঠিল। নিরন্ন শিক্ষা-দীক্ষা-হীন কোটি কোটি দেশবাসীর দুঃখে তিনি মুহ্যমান হইলেন। সমস্ত রাত্রি ভূতলে শয়ন করিয়া রহিলেন নিদ্রা আসিল না।

স্বামী বিবেকানন্দের ব্যক্তিত্ব ও বাগ্মিতা তখন সম্মোহনের কাজ করিতেছে। এই

১ ডঃ আর. সি. মজুমদার বিবেকানন্দ ইন্ আমেরিকা

২ স্বামী বিবেকানন্দ : ইস্টার্ন এন্ড ওয়েস্টার্ন ডিসাইপল্স

সময়ে এক গুণগ্রাহিণী ধনাঢ্য তরুণী স্বামীজীকে নিবেদন করিতে চান তাঁহার বিত্ত-বিষয় ও রূপযৌবন। প্রশান্ত কণ্ঠে তিনি উত্তর দেন, "আমার কাছে এসবের প্রস্তাব করতে নেই। আমি যে সন্ন্যাসী। নিখিল বিশ্বের সমস্ত নারীই যে আমার মা।"

আমেরিকার বক্তৃতা প্রতিষ্ঠানগুলির মধ্য দিয়া স্বামীজী যেন ঝটিকাবেগে বিভিন্ন অঞ্চলে নিপতিত হইতে থাকেন। বেদান্ত ও মানবধর্মের শাশ্বতরূপ ফুটিয়া উঠে তাঁহার শক্তিদৃপ্ত ভাষণে। সংবাদপত্রে তাঁহাকে অভিহিত করা হয় 'সাইক্লোনিক হিন্দু' নামে।

গৌতম বুদ্ধের আড়াই হাজার বৎসর পর ভারত বহির্দেশে এই তাহার প্রথম প্রচারক ও বাণীবাহককে প্রেরণ করিয়াছে। প্রতীচ্য সভ্যতার অগ্রদূত মার্কিনদেশ তাঁহার সেই বাণী এবার কান পাতিয়া শুনিল।

পৃথিবীর প্রাচীনতম সভ্যতা স্বামী বিবেকানন্দের মাধ্যমে তাহার সত্যাবিষ্কারের অপূর্ব উপহার লইয়া আজ পশ্চিমের দ্বারে উপস্থিত। আর সেই বিবেকানন্দ হইতেছেন শ্রীরামকৃষ্ণের সন্তান—শ্রীরামকৃষ্ণের অধ্যাত্মসত্তার তিনি প্রাণময় প্রকাশ। এই শক্তিধর দূতকে সহসা ফিরাইয়া দিবার উপায় কই ?

প্রতীচ্য সভ্যতার ধর্মকেন্দ্র, আমেরিকা তাই বিবেকানন্দকে গ্রহণ করিল। শুধু তাঁহার বাগ্মিতার মধ্য দিয়া নয়—ব্যক্তিত্ব, সত্যনিষ্ঠা ও ত্যাগধৃত জীবনের প্রতি শ্রদ্ধান্বিত হইয়াই তাঁহাকে গ্রহণ করিল।

ইহার জন্য কিছুটা প্রাথমিক প্রস্তুতিও মার্কিনদেশের ছিল, এবং তা অস্বীকার করিবার যো নাই। বিবেকানন্দ ঊনবিংশ শতকের শেষ দশকে আমেরিকায় উপস্থিত হন। মার্কিন বুদ্ধিজীবীদের মধ্যে তখন যে মানসিকতা বর্তমান, তাহা তাঁহার ধর্ম প্রচারের পক্ষে কিছুটা অনুকূলই ছিল। মনীষী এমার্সন এবং থোরো ইতিপূর্বে তাঁহাদের রচনায় ভারতীয় ব্রহ্মবাদ ও অতীন্দ্রিয় অনুভূতির সমর্থন জানাইয়া গিয়াছেন। ক্রিশ্চিয়ান সায়েন্স-এর সমর্থকেরা ও কবি হুইট্‌ম্যানের আধ্যাত্মিকতাও যেন একটা কিছুটা ভূমি প্রস্তুত করিয়া রাখিয়াছিল।

কবি হুইট্‌ম্যানের কবিতায় বুঝি ভারতদূত বিবেকানন্দেরই আগমন পদধ্বনি ইঙ্গিত ফুটিয়া উঠিয়াছিল :

"হে মোর নগরী ..
ঐ দ্যাখো, আমাদেরই দ্বারে
আসছে ঐ আদি-মাতা।
ভাষার প্রথম কাকলী
শোনা গিয়েছিলো তাঁর নীড়ে,
আর, সমস্ত কাব্যের ছিল সে উৎস-মুখ,
সুপ্রাচীন তাঁর বংশধারা ..
ঐ শোন, আসছে সে,
— ব্রহ্মের সঙ্গীত।"

আবার অপর দিকে দেখি, মার্কিন-সমাজে সাধারণ মানুষ ভোগসর্বস্ব জীবনে

